আঁকড়ে ধরে রাখতে চাইল। কিন্তু কীএক দুর্বোধ্য'বরূপতা মিলনের বন্ধন ছিন্ন করে দিয়েছে, অনুভূতির ঐক্য দুটি হৃদয়কে আর বাঁধতে পারেনি।

সাংসারিক সমস্যা সমাধানের তাগিদে এই বিচ্ছেদের বেদনা ততটা মর্মান্তিক হতে পারেনি সাঁদর পক্ষে। হঠাৎ দেখল স্বামীর অব্যবস্থায় সম্পত্তি যেতে বসেছে। তার বৃত্তি বন্ধ হয়ে যাবার উপক্রম ; ছেলে-মেয়েরা পথে বসবে। একমাত্র উপায় সম্পত্তির ভার নিজের হাতে নেওয়া। তার জন্য প্রয়োজন আইনত বিবাহ বিচ্ছেদ। আইনজ্ঞের পরামর্শ নিয়ে সেই ব্যবস্থাই করা হল। আদালতে গিয়েও শেষ পর্যন্ত মীমাংসা হল আদালতের বাইরে।

একবার যে নেশায় বুঁদ হয়েছে আবার সে নেশা করবে। অভ্যাস ছাড়া কঠিন। ভালোবেসে যে বেদনা পেয়েছে সে আবার ভালোবাসবে প্রতিদান পাবার আশায়। সাঁদ তাই আবার নতুন প্রেমাস্পদ চায় ? যদি সান্ত্বনা পায়। হাঙ্গারিয়ন পিয়ানিস্ট লিস্ট আলাপ করিয়ে দিল পোলিশ পিয়ানো-বাদক ফেডারিক শোপ্যাঁর সঙ্গে। তার চেয়ে ছয় বছরের ছোট। ভালো করে চাইলেই বোঝা যায় দেহে ও মনে সে রুগ্ন। বাইরে প্রতিভার প্রকাশ নেই। বাজনা শোনাবার প্রতিশ্রুতি নিয়ে ফিরে এল সেদিন।

পোল্যাণ্ডের এক স্কুল মাস্টারের ছেলে। অল্প বয়স থেকে গানবাজনার দিকে ঝোঁক। পিয়ানো-বাদকের জীবিকা তার জীবনের লক্ষ্য। পিয়ানো শিখতে আসত একটি ছাত্রী। অভিজাত ঘরের মেয়ে মেরি ভোডজিনসকা। তাকে বিয়ে করতে চাইল। মেরি অমত করেনি। কিন্তু তার বাবা তেড়ে এলেন। সামান্য একজন পিয়ানিস্টের সঙ্গে মেয়ের বিয়ে দিলে বংশগৌরবের অমর্যাদা হবে। এ বিয়ে অসম্ভব। মেরি বাধ্য মেয়ের মতো পরিবারের নির্বাচিত পাত্রকে বিয়ে করে শ্বশুরবাড়ি চলে গেল। শোপ্যাঁ দেশত্যাগ করে ভাগ্যান্বেষণে চলে এল প্যারিস। অচেনা পরিবেশ, উপার্জনের পথ খুবই সংকীর্ণ। দেশ ত্যাগ করবার আগেই শরীর ভেঙে পড়েছে। একটু একটু জ্বর হয় ; ডাক্তারদের সন্দেহ ক্ষয়রোগ। রোগে মনোবেদনায় ও অর্থকষ্টে যখন ক্লিষ্ট হয়ে নিঃসঙ্গ জীবন যাপন করছে তখনই সাঁদ এল তার জীবনে।

মেরীকে কোনোদিন ভুলতে পারেনি শোপ্যাঁ। কবে কোন এক রঙিন মুহূর্তে মেরী তাকে একটি গোলাপ ফুল দিয়েছিল। শোপ্যাঁর মৃত্যুর পরে তার বালিশের নিচে খামের মধ্যে পাওয়া গিয়েছিল সেই ফুলটি। রক্তগোলাপ কুঁকড়ে কালো হয়ে গেছে। কালো ফিতে দিয়ে জড়ানো ; সেই সঙ্গে এক টুকরো কাগজে লেখা : "আমার কষ্ট, আমার শোক, আমার অনুশোচনা, আমার যন্ত্রণা এবং আমার দায়।"

মেরীর প্রতি যে অনুভূতি তার উপর ভিত্তি করে শোপ্যাঁ রচনা করেছে নতুন সুর। তন্ময় হয়ে বাজাচ্ছিল। পাশে এসে দাঁড়াল সাঁদ। বাজনা শুনতে এসেছে। বাজিয়ে চলেছে শোপ্যাঁ। সাঁদ মুগ্ধ। রূপকথার ঘুমন্ত রাজকুমারের জীবন যেমন থাকে সোনার কাঠিতে, ছোঁয়ালেই জেগে ওঠে, তেমনি এই পিয়ানো শোপ্যাঁর জীয়নকাঠি। ম্রিয়মান তরুণ সুরের আগুনে জ্বলে উঠেছে। কিন্তু এ সুরে, অন্তত এই মুহূর্তে, শুধু কান্না ঝরছে। সাঁদর কোন অদৃশ্য তন্ত্রীতে ঘা লাগল, তার দেহের প্রতি রন্ধ্র কান্নায় পূর্ণ হয়ে গেল ; আর সেই সঙ্গে আনন্দ। মনের গূঢ় অনির্দেশ্য বেদনা যে এমন ভাষা পেতে পারে তা কে জানত ?

শেষ চাবি টিপে মুখ তুলে তাকাল শোপ্যাঁ। দেখতে পেল জলভরা দুটি চোখ নেমে আসছে। তারপর একটি চুম্বন। পরবর্তী আট বছর তার হৃদয়ে আধিপত্য বিস্তারের মোহরাঙ্কন।

অন্য যাদের সঙ্গে অন্তরঙ্গতা হয়েছে তারাই প্রথম এগিয়ে এসেছে। এবার কিন্তু সাঁদ

নিজেই এগিয়ে এল। তাই সর্বদা ভয়ে ভয়ে থাকে কখন হারাতে হয়। না, ১৮৩৮ সালের গ্রীষ্মের দিনগুলি তারা প্যারিসে এক সঙ্গে কাটাল। শোপ্যাঁ ক্রমশ ঘনিষ্ঠ হচ্ছে। হারাবার ভয় নেই।

কিন্তু বড় রুগ্ন। ভিতরে ভিতরে কী এক মারাত্মক রোগে সে ভুগছে যার প্রকাশ বাইরে এখনো স্পষ্ট হয়নি। ডাক্তার বলেছে, হাওয়া বদল করলে উপকার হবে। সাঁদের ষোলো বছরের ছেলে মোরিস, এরই মধ্যে তাকে বাতে ধরেছে। তার পক্ষেও উষ্ণ আবহাওয়ায় ঘুরে এলে ভালো হয়। সুতরাং অক্টোবরের (১৮৩৮) মাঝামাঝি পুত্র কন্যা এবং শোপ্যাঁকে সঙ্গে করে বেরিয়ে পড়ল ভূমধ্যসাগরের দ্বীপ মেজরিকার উদ্দেশ্যে। ভ্রমণের অনেক কষ্ট সহ্য করে মেজরিকায় পৌঁছে হতাশ হল।

বৃষ্টি পড়ছে অবিশ্রান্ত ; থাকবার জায়গা পাওয়া কঠিন। ভালো ডাক্তার নেই, যাতায়াতের জন্য যানবাহন পাওয়া যায় না। অবশ্য সাঁদের কাছে যেটা প্রধান আকর্ষণ ছিল সে নির্জনতা আছে। কিন্তু অন্য অসুবিধাগুলি এত প্রকট যে নির্জনতার সুযোগ নিয়ে শোপ্যাঁর সঙ্গে অন্তরঙ্গ হবার অবকাশ হল না। তার উপর একদিন বৃষ্টিতে ভিজে শোপ্যাঁ জ্বরে পড়ল। সঙ্গে কাশি। রাত্রিতে ঘুম হয় না। কেবল ভূত দেখে। সাঁদ নার্সের মতো সেবা করে। রাত্রিতে শিয়রের কাছে বসে থাকে। ভূতের স্বপ্ন দেখে আঁৎকে উঠে মেরি বলে যখন চীৎকার করে তখন অন্য এক নারীর হৃদয় সহানুভূতিতে গলে যায়। প্রবল কাশিতে যখন রক্ত বেরিয়ে আসে তখন পরম স্নেহে যে মুখ মুছিয়ে দেয় সে মেরি নয়, অন্য এক রমণী।

প্রতিবেশীরা শুনতে পেয়েছে শোপ্যাঁর অসুখের কথা। নিশ্চয়ই ক্ষয়রোগ। এতো ছোঁয়াচে ! তারা দাবি করল এই দ্বীপ ছেড়ে চলে যেতে হবে, না হলে স্থানীয় অধিবাসীদের মধ্যে রোগ ছড়াবে। বাধ্য হয়ে তাড়াতাড়ি ছেড়ে আসতে হল মেজরিকা। মার্সেই হয়ে নোহান্ত। মার্সেইতে একজন ভালো ডাক্তার দেখানো হল। তার অভিমত এখনো যক্ষ্মা হয়নি, কিন্তু অবহেলা করলে হতে পারে।

ডাক্তারের কথা শুনে হালকা হল শোপ্যাঁর মন। নোহান্তের ঘরোয়া পরিবেশে ধীরে ধীরে সে অনেকটা সুস্থ হয়ে উঠল। প্রায়ই পিয়ানো নিয়ে বসে নতুন নতুন স্বরলিপি রচনা করে, আর সব প্যারিসে পাঠিয়ে দেয় প্রকাশকের কাছে ছাপাবার জন্য। যখন পিয়ানো নিয়ে বসে, সুরের মায়াজাল সৃষ্টি করে চলে, তখনই শোপ্যাঁকে সবচেয়ে ভালো লাগে সাঁদের। সবচেয়ে প্রাণবন্ত তখন শোপ্যাঁ। সে যে অসুস্থ তার লেশমাত্র আভাস পাওয়া যায় না। পিয়ানো তার জীয়নকাঠি।

নোহান্ত আসবার পর থেকে দুজনের মধ্যেকার সম্পর্কের প্রকৃতিও পরিবর্তিত হল। ভালোবাসা আগের মতোই অক্ষুণ্ণ আছে। সাঁদ তেমনি মমতাময়ী, শোপ্যাঁকে যত্ন করে, তার স্বাস্থ্যের প্রতি সতর্ক দৃষ্টি। কিন্তু শোপ্যাঁর শরীরের অবস্থা বিবেচনা করে সাঁদ শোপ্যাঁর সঙ্গে দৈহিক সম্পর্ক বন্ধ করে দিয়েছে। শোপ্যাঁর মনে এর জন্য খুব দুঃখ নেই। কারণ সে জানে সাঁদর জীবনে আর কোনো পুরুষ আসেনি। তাছাড়া তার হৃদয় যে শোপ্যাঁর অধিকারেই আছে, এ বিষয়ে কোনো সন্দেহ নেই। শোপ্যাঁ গ্রামের মেয়েদের সঙ্গে ফ্লার্ট করলেও সাঁদের ঈর্ষা হয় না।

সাঁদ ছেলে মোরিসকে বেশি ভালোবাসে, তার প্রতি পক্ষপাতিত্ব। মেয়েকে প্রতি পদে সমালোচনা করে। শোপ্যাঁ মোরিসকে পছন্দ করে না, কিন্তু সোলাঞ্জকে প্রশ্রয় দেয়। মোরিস শোপ্যাঁকে দেখতে পারে না। একজন বাইরের লোক বাড়ির কর্তার মতো সব

ব্যাপারে নাক গলাতে আসবে, এটা তার একেবারেই পছন্দ নয়। সুতরাং সামান্য ব্যাপারেই খিটিমিটি শুরু হত, আর এসবের মধ্যে সাঁদ ছেলের পক্ষই নিত। ক্রমশ অবস্থা এমন দাঁড়াল যে শোপ্যাঁ যেন সাঁদের প্রতিপক্ষ। মার অমতে বিয়ে করে সোলাঞ্জ আরও বিরাগভাজন হয়ে উঠল। নানা ব্যাপারে সহায়তা ও সমর্থন করতে গিয়ে শোপ্যাঁ যেন শত্রুপক্ষ হয়ে দাঁড়াল মাতা-পুত্রের।

সাঁদ ও শোপ্যাঁ কেউ বিচ্ছেদ চায়নি। দুজনেই ধৈর্যের সঙ্গে অপেক্ষা করেছে। মতপার্থক্য দূর হয়ে যদি আবার মিলনের সেতু গড়ে ওঠে। তারই অপেক্ষা। কিন্তু বৃথা আশা। প্রায়ই সাঁদের লেখা হয় না, শোপ্যাঁর পিয়ানো স্তব্ধ থাকে। ক্ষতি দুজনেরই। তাই পৃথক থাকাই ভালো। শোপ্যাঁ একদিন বিদায় নিল। সাঁদের কাছ থেকে দূরে যাওয়া মৃত্যুদণ্ডের মতোই মর্মান্তিক ছিল শোপ্যাঁর কাছে।

১৮৪৯ খ্রীষ্টাব্দের ১৭ই অক্টোবর শোপ্যাঁর মৃত্যু হয়। তার আগে মাত্র একবার হঠাৎ দুজনের দেখা হয়েছিল। শোপ্যাঁ এক বাড়ি থেকে বের হতেই সাঁদের সামনে পড়ল। সে বাড়ি ঢুকছিল। সোলাঞ্জের মেয়ে হয়েছে সে সম্বন্ধে দু-একটা কথা হল। তারপর বিদায় নিয়ে দুজন দুদিক চলে গেল।

সাঁদ তার আত্মজীবনীতে লিখেছে : "শোপ্যাঁর হাত আমার হাতে টেনে নিতেই শিউরে উঠলাম। বরফের মতো ঠাণ্ডা। ইচ্ছা ছিল কিছুক্ষণ কথা বলব। ভেবেছিলাম বলব, তুমি আমাকে আর ভালোবাস না। কিন্তু সে বেদনা তাকে আর দিলাম না। আমার এ প্রশ্ন রইল ঈশ্বরের কাছে আর ভবিষ্যতের কাছে। কিন্তু সে তো কোনো প্রশ্ন করবার সুযোগই দেয়নি। আমার কাছ থেকে যেন পালিয়ে গেল।"

শোপ্যাঁর মৃত্যুর মাসখানেক আগে তার বোনের কাছে চিঠি লিখল সাঁদ। জানতে চাইল, শোপ্যাঁর অসুখের কথা যে শোনা যাচ্ছে তা কতদূর সত্য ? কোনো আশঙ্কার কারণ আছে ?

সাঁদ লোকের কাছে বলত, "শোপ্যাঁ যদি আমার আগে মারা যায় তাহলে আমার কোলেই তার মৃত্যু হবে।" কিন্তু শোপ্যাঁর মৃত্যুশয্যার নিকটে সাঁদকে যেতে দেওয়া হয়নি। এমনকি ঘরে ঢুকে যে দূর থেকে একটু দেখে যাবে তাও পারেনি। শোপ্যাঁর বন্ধুরা নিজেরাই বাধা দিয়েছিল অথবা এর পেছনে শোপ্যাঁর নির্দেশ ছিল কিনা তা জানা যায় না। যার কাছ থেকে একদিন ভালোবাসা পেয়ে জীবন পূর্ণ হয়ে উঠেছিল, আজ তারই দেয়া অপমান সইতে পারবে না শোপ্যাঁ। তাই হয়তো সে দেখা করতে চায়নি।

শোপ্যাঁর মৃত্যুর পর প্রায় ছাব্বিশ বছর বেঁচে ছিল সাঁদ। শোপ্যাঁর সঙ্গে সাঁদের জীবনে ভালোবাসার পর্ব শেষ হল বলা যায়। এর পরে অন্তরঙ্গতা হয়েছে আরও অনেকের সঙ্গে, কিন্তু এমন করে কাউকে ভালোবাসতে পারেনি। বয়স যখন বাষট্টি তখন পঞ্চান্ন বছর বয়স্ক গুস্তাভ ফ্লোবেরের সঙ্গে হল ঘনিষ্ঠতা। তাদের সম্পর্কের পরিচয় বিধৃত আছে মুদ্রিত পত্রাবলীর মধ্যে। ফ্লোবেরের নিঃসঙ্গ জীবনের বেদনা সাঁদকে দুঃখ দিত। এক চিঠিতে ফ্লোবেরকে লিখছে : "তোমাকে কি কোনো মেয়ে ভালোবাসে না ? তাহলে বিয়ে করো, সুখী হবে। যদি তা সম্ভব না হয় তাহলে অন্তত দু' একজন প্রণয়িনী খোঁজ করে নাও।"

১৮৭৬ খ্রীষ্টাব্দের জুন মাসে অনেক কষ্ট ভোগের পর সাঁদের মৃত্যু হয়। অসহ্য যন্ত্রণায় মাঝে মাঝে চিৎকার করে উঠত, "হে ভগবান, আমাকে মরতে দাও।"

সমাধি দেবার সময় প্যারিস থেকে জনা-পনেরো অন্তরঙ্গ বন্ধু এসেছিল। ভিকটর হুগোর শোকবার্তা পড়া হল : "আই উইপ ফর দি ডেড অ্যান্ড আই স্যালুট দ্য ডেথলেস।" দুমা (ছোট) সারা রাত জেগে শোকভাষণ লিখল। কিন্তু সমাধিক্ষেত্রে সেই ভাষণ পড়তে গিয়ে

একটি শব্দও উচ্চারণ করতে পারল না। কান্নায় ভেঙ্গে পড়ল। আর সেই আন্তরিক কান্না হয়েছিল সেদিনকার সবচেয়ে মর্মস্পর্শী শোক-ভাষণ।

সাঁদ বলত, "আমার হৃদয় হল সমাধিক্ষেত্র। কত প্রেম কত বন্ধুত্বের মৃত্যু হয়েছে আমার হৃদয়ে।"

কিন্তু কবরের উপরেও ফুল ফোটে। সাঁদ প্রত্যেক বন্ধুত্বকে বাঁচিয়ে রেখেছে তার লেখায়। শুধু বন্ধুত্বের কথা নয়, সকল অভিজ্ঞতাই উপন্যাসে স্থান পেয়েছে। প্রথম পর্বের রচনায় নিজের জীবনের প্রতিরূপ। 'ইণ্ডিয়ানার' নায়কের মধ্যে তার স্বামী কাজিমিরকে স্পষ্টই চেনা যায়।'লিলিয়ার'নায়িকা সাঁদ নিজে। উপন্যাসের আয়নায় নিজের ছবিকেই সে দেখতে চেয়েছে। ম্যুসার সঙ্গে সম্পর্কের কাহিনী নিয়ে একটি ছোট কাহিনী লেখা হয়েছে। 'লুক্রিসিয়া ফ্লোরিয়ানির' নায়ক প্রিন্স কারোল-এর মধ্যে পাই শোপ্যাঁকে। কাহিনীর মূল কথা হল এই : প্রতিভাময়ী নায়িকা রুগ্ন অক্ষম নায়কের আজ্ঞাবহ হয়ে থাকতে পারে না। এ বই প্রকাশিত হবার পর ফরাসি সাহিত্য জগতে রীতিমতো আলোড়ন পড়ে যায়। শোপ্যাঁ তখনও সাঁদ-এর বাড়িতে থাকে। অনেকেই তাকে উত্তেজিত করে বলল, তুমি এর পরও চুপ করে থাকবে? কিন্তু শোপ্যাঁ কিছুই বলেনি।

দুমা সাঁদকে স্পষ্ট বলেছে, "তুমি সত্যি কাউকে কখনো ভালোবাসোনি। শুধু উপন্যাসের প্লট খুঁজতে ভালোবাসার অভিনয় করেছ, শোপ্যাঁও তার ব্যতিক্রম নয়।"

দ্বিতীয় পর্বের উপন্যাসে আছে সমাজতান্ত্রিক আদর্শের প্রভাব। এদের মধ্যে 'কনসুয়েলো' বিশেষরূপে উল্লেখযোগ্য। আর শেষ বয়সে যখন নোহান্তে স্থায়ীভাবে বসবাস করছেন তখন লিখেছেন কয়েকটি প্যাস্টোরেল উপন্যাস।

তাঁর সব উপন্যাসেরই মূল সুর রোম্যাণ্টিক। উনবিংশ শতকের অনেক ঔপন্যাসিক চির-অতৃপ্ত রোমাণ্টিক নায়ক সৃষ্টি করেছে, সাঁদ সৃষ্টি করেছে চির-অতৃপ্ত রোমাণ্টিক নায়িকা। পুরুষের সহিত নারীর সমান অধিকার দাবি, সম্পদের সমবন্টন এবং প্রাপ্তবয়স্ক সকলের ভোটের অধিকার প্রভৃতি দাবি সাঁদ-এর উপন্যাসের মধ্যে ঘটনার অরণ্যে আত্মগোপন করে আছে। সে যুগের তুলনায় সাঁদ যে অনেক প্রগতিশীল ছিল তাতে সন্দেহ নেই।

ফরাসি বিপ্লবের পটভূমিকায় এসব দাবি সহজেই জনপ্রিয়তা লাভ করেছিল। উপন্যাসের চাহিদা ছিল। বছরে গড়ে দুখানা করে উপন্যাস বেরুত। তাছাড়া ছিল ফীচার লেখা। রুটিন বেঁধে লিখতে হত। কলমের মুখ দিয়ে লেখা বেরিয়ে আসত জলের মতো সাবলীল গতিতে।ম্যুসা তার অভিজ্ঞতা থেকে বলেছে : "সারাদিন কাজ করে সন্ধ্যায় হিসাব নিয়ে দেখি আমি লিখেছি দশ লাইন পদ্য, আর সাঁদ একটা উপন্যাসের অর্ধেক লিখে শেষ করেছে।"

ফ্লোবেরকে সাঁদ বলেছে, "সাহিত্য সৃষ্টির কথা ভাবার সময় পাইনি। আমাকে টাকা উপার্জন করতে হত লিখে। তাই চাকরি করবার মতো লিখেছি।"

বই থেকে জীবিতকালেই আট লক্ষ টাকা রয়েলটি হিসাবে পেয়েছে। তাছাড়া প্রবন্ধ লিখেও উপার্জন করেছে। বে-হিসাবী খরচ করেনি কখনো। অনেক লোকের ভরণপোষণের দায়িত্ব নিয়েছিল। আর নোহান্তের বাড়িতে ছিল অতিথির মেলা। ফ্রান্সের প্রায় সকল লেখক ও শিল্পী তার আতিথ্য গ্রহণ করত সানন্দে। বাইরে থেকেও অনেকে আসত। এদের মধ্যে অন্যতম তুর্গেনিভ।

বাড়ি ভরা অতিথি থাকলেও লেখার ব্যাঘাত ঘটত না। সারারাত লিখে সকাল ৬টায়

শুয়ে পড়ত। দুপুরে খাবার আগে ঘুম থেকে উঠত। লেখায় সাহিত্যগুণ না থাকলে, চরিত্র-চিত্রণে অন্তর্দৃষ্টির পরিচয় না থাকলে, এমন জনপ্রিয়তা অর্জন করা সম্ভব ছিল না। ক্ষমতার অধিকারী হওয়া সত্ত্বেও সাঁদ যে প্রথম শ্রেণীর লেখিকা হিসাবে স্বীকৃতি লাভ করেনি তার কারণ রচনায় ফিনিশের অভাব। রচনাশৈলীর উৎকর্ষের জন্য কখনো সযত্ন পরিমার্জনের কথা ভাবেনি সাঁদ।

লেখা শুরু করেছিল উপার্জনের জন্য। বাহ্যত সেটাই ছিল মুখ্য লক্ষ্য। কিন্তু পরে জীবন থেকে পলায়ন করে সে লেখার মধ্যে পেয়েছিল আশ্রয়। বিয়ে করে সুখী হয়নি সংসার জীবনে। কোনো আকর্ষণ ছিল না; আদর্শ প্রেম আর স্বপ্নের নায়ককে খুঁজে বেড়িয়েছে এক পুরুষ থেকে অন্য পুরুষের মধ্যে। কোথাও সন্ধান পায়নি। কেউ তার দেহমন জয় করে নিতে পারেনি, যে আকাঙ্ক্ষা নিয়ে সে যাত্রা করেছিল জীবনের পথে। তার নারীসত্তা অক্ষত যোনি কুমারীর মতো প্রতীক্ষা করে করে ক্লান্ত।

সাঁদের প্রায় একশত উপন্যাসের মধ্যে ঐক্যসূত্র রচনা করেছে এই চিরন্তন স্বপ্নের নিরন্তর সন্ধান।

# গী দ্য মোপাসাঁ

১৮৫০—১৮৯৩

'মাদাম বোভারি' খ্যাতি ও অখ্যাতি দুই-ই দিয়েছে ফ্লোবেরকে। বাস্তবপন্থী নবীন লেখকরা এই উপন্যাসটিকে অভিনন্দন জানিয়েছেন ; জীবনের এমন বাস্তবানুগ অথচ শিল্পমণ্ডিত ছবি এর আগে চোখে পড়েনি। কিন্তু প্রাচীনপন্থীরা লেখকের নিন্দায় পঞ্চমুখ হয়ে উঠেছেন। অশ্লীলতার অভিযোগে শেষ পর্যন্ত ফ্লোবেরকে আদালতে হাজির হতে হয়েছিল। এই লাঞ্ছনা তাঁকে আঘাত দিয়েছে। তার উপর পারিবারিক জীবনেও শান্তি ছিল না। স্বাস্থ্যহীনতা, অর্থাভাব এবং ব্যর্থ প্রেমের বেদনা তাঁর জীবনের প্রতিটি মুহূর্ত বিষময় করে তুলেছে।

এমন সময় এল লর-এর চিঠি। লিখেছেন : "আমার ছেলেকে আপনার কাছে পাঠাচ্ছি। ও একদিন লেখক হিসাবে নাম করবে, এই স্বপ্ন দেখি। আপনার সাহায্য ছাড়া সে-স্বপ্ন সফল হবে না। আপনি ওকে গ্রহণ করুন, ছাত্রের মত সাহিত্যকর্মে দীক্ষা দিন।"

ছেলেবেলার কথা মনে পড়ে গেল। তাঁর বাবা ছিলেন হাসপাতালের ডাক্তার। হাসপাতালের কোয়ার্টারে তাঁর সঙ্গে খেলা করতে আসতো আলফ্রেড। আর কোনো খেলা নয়, কবিতার আবৃত্তি, নাটকের দু'একটা দৃশ্যের অভিনয়। আলফ্রেডের সঙ্গে প্রায়ই আসত তার বোন লর। বড় হয়ে আলফ্রেড কবিতা লিখেছেন, তাঁর কাব্যগ্রন্থ প্রকাশিতও হয়েছে। কিন্তু সংসারের চাপে পড়ে এবং অকালমৃত্যুর জন্য কাব্যচর্চা বেশি দূর এগুতে পারেনি।

লর নিজে লিখতে না পারলেও ছেলেবেলার পরিবেশ থেকে পেয়েছেন সাহিত্যপ্রীতি। ফরাসি সাহিত্যের তো কথাই নেই, শেক্সপীয়রের মূল ইংরেজি নাটক পড়েও তিনি রস আস্বাদন করতে পারতেন। সামাজিক জীবনে লর্ ছিলেন প্রগতিশীলা। তখনকার দিনেও প্রকাশ্যে ধূমপান করতেন, পুরুষের মতো ঘোড়ায় চড়ে বেড়াতে বের হতেন। এই সুন্দরী, সুশিক্ষিতা তরুণীর আচারে ব্যবহারে সর্বদাই আভিজাত্য প্রকাশ পেত। তিনি যখন স্বেচ্ছায় গুস্তাভ দ্য মোপাসাঁকে বিয়ে করলেন তখন অনেকেই বিস্মিত হল। গুস্তাভের পৈতৃক সম্পত্তি আছে, অবস্থা সচ্ছল বলা যেতে পারে। লম্বা-চওড়া চেহারা, স্বপ্নভরা চোখ ; কী একটা বৈশিষ্ট্য আছে সে-চেহারায়, যা মেয়েদের সহজেই আকৃষ্ট করে। কিন্তু তাঁর চরিত্রের কথা কারো অজানা ছিল না। সন্ধ্যার পরে প্যারিসের রাজপথের প্রায়ান্ধকার কোণে আনন্দের সন্ধানে ছায়ামূর্তির পেছনে পেছনে ঘুরতেন গুস্তাভ। লর্ জানতেন সব। তবু বিয়ে হল। প্রেমের দেবতা অন্ধ। ভেবেছিলেন, প্রেম দিয়ে শুধরে নেবেন।

গুস্তাভ ঐ বয়সে অনেক মেয়ে দেখেছেন। তারা সব কাদার মতো। যেমন ইচ্ছে ব্যবহার করা যায় তাদের সঙ্গে। শুধু পকেটে টাকা থাকলেই হল। কিন্তু লর্-এর সামনে এসে গুস্তাভের মন প্রথম হোঁচট খেল। রূপ ও শক্তি কী সুন্দরভাবে মিলেছে এই মেয়েটির মধ্যে! নতুন লাগল। এমনটি আর দেখেননি। নতুনত্বের মোহে তিনি লর্‌কে নিয়ে নতুন জীবন আরম্ভ করলেন।

এ মোহ কেটে গেল প্রথম সন্তান জন্মের পরেই। বিয়ের বছর চারেক পরে ১৮৫০ খ্রীষ্টাব্দের ৫ই অগাস্ট জন্ম হল গী দ্য মোপাসাঁর। ঐ বছরই বালজাক পরলোকগমন করলেন। একটি প্রদীপ নতুন আর একটি দীপশিখা জ্বালিয়ে দিয়ে নিবে গেল।

কিছুদিন পরেই গুস্তাভ ফিরে পেয়েছেন পুরনো স্বভাব। আবার আরম্ভ করেছেন মক্ষিকাবৃত্তি। নিজের আচরণ গোপন করবার মতো শালীনতাটুকুও আর অবশিষ্ট নেই। সকলের সামনে দিয়েই বেরিয়ে যান অন্য কোনো মেয়ের সঙ্গে। লর-এর চোখ কখনো অশ্রুসিক্ত, কখনো বা রাগে জ্বলে ওঠে। বালক মোপাসাঁ সব বুঝতে না পারলেও অনেকটাই অনুভব করেন মা'র জীবনে সুখ নেই। এই অসুখী নারীর ছায়া পরবর্তী জীবনে পড়েছে, তাঁর অনেক রচনায়। বিশেষ করে মোপাসাঁর প্রথম উপন্যাস 'একটি জীবন' (Une vie) মা-বাবার অসুখী দাম্পত্যজীবনের উপর ভিত্তি করে রচিত।

বালক দুঃখিনী মা'র জন্য গভীর মমতা অনুভব করেন। লর-ও স্বামীর কাছ থেকে অবহেলা পেয়ে ছেলেকে জীবনের একমাত্র অবলম্বন করলেন। ছ' বছর পরে জন্ম হল দ্বিতীয় ছেলে হারভের। কিন্তু স্বামীর সঙ্গে হৃদয়ের মিলন ঘটবার কোনো আশা নেই। প্রীতিহীন, শ্রদ্ধাহীন দাম্পত্যজীবনের অভিনয় লর-এর কাছে অসহ্য হয়ে উঠল। জীবনে আর কিছু না থাক, অন্তত একটু স্বস্তি যেন থাকে। তাই স্বামীর কাছ থেকে তিনি দূরে সরে গেলেন। গুস্তাভ ছেলেদের পড়াবার খরচ দেবেন, এই শর্তে দু'জনে বিচ্ছেদ স্বীকার করে নিলেন।

এবার আর কোনো ঝঞ্ঝাট নেই, এখন ছেলেদের মানুষ করে তোলবার দিকে দৃষ্টি দিলেন লর। মায়ের টান বড় ছেলের উপরেই বেশি। নিজের অতৃপ্ত আশা-আকাঙ্ক্ষা ছেলেকে দিয়ে পূর্ণ করাতে হবে। তাঁকে শেক্সপীয়রের মূল রচনা মুখে মুখে পড়ান। ছেলে যখন শেক্সপীয়রের নাট্যাংশ আবৃত্তি করে শোনায়, তখন মায়ের মন গর্বে ভরে ওঠে। কিশোর বয়সেই মামার মত সাহিত্যের প্রতি আকর্ষণ দেখা যায়। গল্প, উপন্যাস, নাটক, কবিতা—সবই ভালো লাগে মোপাসাঁর। কোন বই বড়দের, কোনটা ছোটদের, সে বিচারে প্রয়োজন নেই। অধীর আগ্রহে মোপাসাঁ পাতার পর পাতা উল্‌টে যান। কিন্তু তাই বলে গ্রন্থকীট নন। যখন পড়তেন না, তখন কুস্তি লড়তেন, সাঁতার কাটতেন, নৌকো নিয়ে বাচ খেলতেন। সুস্থ, সবল, বাড়ন্ত গড়নের দেহ। ছুটোছুটি করে খেলতে ভালোবাসেন। চাষী, মজুর, জেলে—সকলের সঙ্গে মিশতেন অন্তরঙ্গ হয়ে। কখনো কখনো মা হতেন খেলার সঙ্গী। খেলার ফাঁকে বিশ্রাম নেবার সময় দু'জনে কবিতা আবৃত্তি করেন। চমৎকার স্মৃতিশক্তি মোপাসাঁর! একবার কোনো কবিতা পড়লেই মনে থাকে। সুতরাং অনর্গল কবিতা আবৃত্তি করে যেতে পারেন।

হঠাৎ এক-একদিন কিছুই ভালো লাগে না মোপাসাঁর। বই খুলতে ইচ্ছা করে না, খেলা পড়ে থাকে। সমস্ত পৃথিবী যেন বিষাদের কুয়াশায় আচ্ছন্ন; অকারণে কিছুক্ষণের জন্য তাঁর মন সেই বিষাদে ডুবে যায়। মাথাটা একটু ব্যথা করে; জীবনের কোলাহল যেন দূরে চলে যায়। সাহিত্যপ্রীতির মতো এই বিষাদরোগ তিনি পেয়েছেন মা ও মামার কাছ থেকে।

বাড়ির পড়া শেষ হবার পর মোপাসাঁকে পাঠানো হল বোর্ডিং স্কুলে। পাদ্রি সাহেবরা স্কুল পরিচালনা করেন। স্কুলের সর্বত্র ধর্মের পরিবেশ। সংকীর্ণমনা পাদ্রি শিক্ষকদের ব্যবহারে মোপাসাঁ তথাকথিত ধর্মের উপর বীতশ্রদ্ধ হয়ে উঠলেন। নিজেকে নাস্তিক বলে প্রকাশ্যে প্রচার করেন মোপাসাঁ। শিক্ষকরা এই দুঃসাহসী ছেলেটিকে স্কুল থেকে তাড়াবার কথা ভাবছেন, এমন সময় তাঁদের অনুকূলে আর একটি কারণ ঘটল। দূর-সম্পর্কিত সদ্যবিবাহিতা এক বোনকে উদ্দেশ্য করে লেখা মোপাসাঁর কয়েকটি কবিতা পড়ল অধ্যক্ষের হাতে। অশ্লীল কবিতা রচনার অপরাধে অবিলম্বে মোপাসাঁকে বিতাড়িত করা হল।

পড়া বন্ধ করে মোপাসাঁ বাড়ি ফিরে আসায় মা বেশি দুঃখিত হলেন না। ছেলের মধ্যে তিনি দেখতে পেলেন ভবিষ্যতের এক বিপ্লবীকে। অর্থহীন সামাজিক সংস্কার এবং সংকীর্ণ নৈতিক দৃষ্টিভঙ্গির বিরুদ্ধে তিনি বিদ্রোহ করবেন। সাহিত্যের আসরে প্রতিষ্ঠালাভ করতে হলে প্রচলিত সমাজ-ব্যবস্থার ঊর্ধ্বে ওঠবার ক্ষমতা থাকা চাই।

আবার কিছুকাল অবাধে ঘুরে বেড়াবার সুযোগ পেলেন মোপাসাঁ। বইয়ের জগতের চেয়ে বাইরের জগতের প্রতি আকর্ষণটা এখন গভীরতর হয়েছে। মোপাসাঁর দেহ থেকে যেন উপচে পড়েছে স্বাস্থ্য প্রাচুর্য। ইন্দ্রিয়গ্রাহ্য স্থূল সুখোপভোগের জন্য জেগেছে তৃপ্তিহীন আকাঙ্ক্ষা। জীবনবিলাসী মোপাসাঁ জীবনের সবটুকু রস নিঃশেষে পান করবার জন্য অধীর হয়ে উঠেছেন। মাত্র ষোল বৎসর বয়সেই প্রণয়িনী নির্বাচন করে নিয়েছেন, লোকনিন্দার ভয় তাঁকে বিন্দুমাত্র বিচলিত করতে পারেনি।

লেখাপড়া বন্ধ করে এমনিভাবে ঘুরে বেড়ানো আর ক'দিন চলে ? আবার নতুন স্কুলে গিয়ে ভর্তি হলেন মোপাসাঁ। স্কুলের জীবনে তাঁর সাহিত্যচর্চার নিদর্শন কতকগুলি কবিতা। সেগুলি দেহসর্বস্ব প্রেমের কবিতা। কোনো বৈশিষ্ট্য নেই। স্কুলে পড়বার সময় এমন একটি ঘটনা ঘটেছিল, যাকে শুধু যৌবনের চাপল্য বলে উড়িয়ে দেওয়া যায় না। মোপাসাঁ তরুণীর ছদ্মবেশে এক পার্টিতে উপস্থিত হয়ে একটি ইংরেজ যুবতীর সঙ্গে অন্তরঙ্গভাবে কিছুক্ষণ আলাপ করবার সুযোগ করে নিয়েছিলেন। এই প্রতারণা ধরা পড়তে দেরি হল না। মা ছেলের হয়ে ক্ষমা চেয়ে অপমানিতা ইংরেজ যুবতীকে শান্ত করলেন। এই ধরনের ঘটনা পরবর্তীকালে মোপাসাঁর রচনায় স্থান পেয়েছে।

১৮৬১ সালে মোপাসাঁর স্কুলের পড়া শেষ হল। এরপর আইন পড়বার ইচ্ছা। কিন্তু টাকা নেই। ছেলেদের পড়াবার ব্যয় বহন করবার প্রতিশ্রুতি দিয়েছিলেন গুস্তাভ। কিন্তু এখন তাঁর নিজের আর্থিক অবস্থা এমন শোচনীয় হয়ে দাঁড়িয়েছে যে, কোনোপ্রকার সাহায্য করা অসম্ভব।

পর বৎসর প্রাশিয়ার সঙ্গে যুদ্ধ বাধল ফ্রান্সের। মোপাসাঁ যুদ্ধ ঘৃণা করেন, তবু নাম লেখাতে হল। তবে তাঁকে যুদ্ধক্ষেত্রে শত্রুসৈন্যের মুখোমুখি দাঁড়াতে হয়নি। তাঁকে থাকতে হয়েছে পেছনের সারিতে, পুরোবর্তীদের জন্য কাজ করেছেন বন্দুকের আড়ালে থেকে। অবশ্য যুদ্ধের নৃশংসতা প্রত্যক্ষ করেছেন মোপাসাঁ; তার ফলে হয়ে উঠলেন যুদ্ধবিদ্বেষী। যুদ্ধের নিষ্ঠুরতা তাঁর জীবনবিদ্বেষকেও গভীরতর করে তুলেছে। কিন্তু মোপাসাঁর জীবনে যুদ্ধের এই অভিজ্ঞতার দানও অসামান্য। নিজের চোখে যুদ্ধ না দেখলে Boule de Suif (এক তাল চর্বি)-এর মতো অপূর্ব গল্প লেখা সম্ভব হত না। এই গল্পটিই তাঁকে লেখক হিসাবে প্রথম স্বীকৃতি এনে দিয়েছে।

সৌভাগ্যের কথা, মোপাসাঁকে দীর্ঘকাল সমর বিভাগে থাকতে হয়নি। মুক্তি পেয়ে বাড়ি এলেন। বাড়ি ফিরে হঠাৎ আবিষ্কার করলেন অবিলম্বে উপার্জন প্রয়োজন। এতদিন মা যে

একা একা কী করে সংসার চালিয়ে এসেছেন সেটাই এক পরম বিস্ময়। মোপাসাঁ মা'র কাছ থেকে বিদায় নিয়ে চলে এলেন প্যারিস। রণক্ষেত্রে যুদ্ধ এড়িয়ে এসেছেন, কিন্তু এবার অপরিচিত নগরীতে শুরু হল জীবনের সঙ্গে নিরবচ্ছিন্ন সংগ্রাম।

অনেক তদ্বির, দরখাস্ত, হাঁটাহাঁটির পর মোপাসাঁ ফরাসি সরকারের নৌ-বিভাগে চতুর্থ শ্রেণীর কেরানীর চাকরি পেলেন। সকাল আটটা থেকে বিকাল ছ'টা পর্যন্ত আপিস। দৈনিক দশ ঘণ্টা কাজ। মাইনে পঁয়ষট্টি টাকা। আপিসের সবাইকে প্রয়োজনীয় ফরম এবং স্টেশনারি বিতরণ করবার দায়িত্ব মোপাসাঁর। প্রতিদিন এক কাজ, চার দিকে রোজ এক মুখ দেখতে হয়; বদ্ধ ঘরের সংকীর্ণ পরিবেশে কাগজ-কলম-পেন্সিলের তুচ্ছ হিসাব নিয়ে জীবনকে তিলে তিলে ক্ষয় করা। অথচ কত স্বপ্ন, কত আশা নিয়ে প্যারিস এসেছিলেন।

গ্রামের ছেলে, ক্ষুধা বড় বেশি। কিন্তু বেতন বড় কম। প্যারিসের আক্রা বাজারে দু'বেলা পেট ভরে খাবার মতো পয়সা নেই। থাকেন আলোবাতাসহীন গর্তের মতো ছোট একটা ঘরে। পয়সার অভাবে রাত্রিতে প্রায়ই কিছু খাওয়া হয় না। শুধু তো অন্নের ক্ষুধা নয়; গ্রামের বাড়ি থেকে নিয়ে এসেছেন যৌন-ক্ষুধা। সেখানে পয়সা লাগত না; কিন্তু এখানে একটু কথা বলতে হলেও পয়সা চাই। সন্ধ্যার পরে প্যারিসের নিম্নশ্রেণীর রূপোপজীবিনীদের মধ্যে ঘুরে বেড়ান মোপাসাঁ। পকেটে প্রায়ই পয়সা থাকে না। সুতরাং দাঁড়িয়ে দাঁড়িয়ে ওদের ব্যবসায়ের রীতিনীতি পর্যবেক্ষণ করেন। এই অভিজ্ঞতার ফল মোপাসাঁ পরে তাঁর লেখায় ব্যবহার করেছেন।

চাকরির প্রথম দশ বছর মোপাসাঁর একটি প্রধান শখ ছিল সেন নদীতে নৌকা করে বেড়ানো। খুব ভোরে উঠে তিন চার জন বন্ধুর সঙ্গে দাঁড় টানতে টানতে অনেক দূর চলে যেতেন। ফিরে আসতেন ঠিক আপিসের সময়টিতে। সপ্তাহের ছ'টা দিন সরকারি দপ্তরে ভদ্র ও বিনীত কেরানী সেজে থাকতে হয়। রবিবারটা ছুটি। ছুটি তো নয়, মুক্তি। পয়সা থাকলে বন্ধুদের সঙ্গে বেরিয়ে যান শহরের বাইরে কোনো নির্জন স্থানে; বনভোজন করেন। ছ'দিনের অবদমিত উচ্ছ্বাস মুক্তি পায় বনভোজনকে কেন্দ্র করে। অশ্লীল কথায় ও কৌতুকে দলের মধ্যে মোপাসাঁ ছিলেন অদ্বিতীয়।

এটা মোপাসাঁর বাইরের জীবনের পরিচয়। নিভৃতে সকলের চক্ষুর অন্তরালে করেন সাহিত্যচর্চা। দুর্লভ সাহিত্যখ্যাতি অর্জনের লোভ তাঁর। প্যারিস পৌঁছে মা'র চিঠি নিয়ে প্রথমেই দেখা করেছেন ফ্লোবেরের সঙ্গে। চারদিক থেকে আঘাত পেয়ে পেয়ে ফ্লোবের তখন ক্ষুব্ধচিত্তে আশ্রয় নিয়েছেন গৃহকোণে। নিঃসঙ্গ, বিস্বাদ জীবন। তখন এক তরুণ এল শ্রদ্ধার অর্ঘ্য নিয়ে, হতে চাইল শিষ্য। তাঁর ভালো লাগল। ছেলেবেলার বন্ধু আলফ্রেডের ভাগ্নে ও খেলার সঙ্গিনী লর-এর ছেলেকে তিনি সানন্দে শিষ্য হিসাবে গ্রহণ করলেন। সাহিত্যের ক্ষেত্রে গুরু-শিষ্যের এমন নিবিড়, আন্তরিক সম্পর্ক বিরল। পুত্রের মতো, শিষ্যের মতো ফ্লোবের মোপাসাঁকে সাহিত্য-সৃষ্টির অ-আ, ক-খ শেখাতে লাগলেন। উভয়ের মধ্যে এমন অন্তরঙ্গ সম্পর্ক গড়ে উঠল যে শিগগিরই গুজব রটল মোপাসাঁ ফ্লোবেরেরই ছেলে,—হয়ত অবৈধ সন্তান। মোপাসাঁ এই শিক্ষা সম্পর্কে লিখেছেন যে, রচনা প্রকাশের জন্য ব্যস্ত না হয়ে সাত বছর ধরে ফ্লোবেরের কাছ থেকে যা শিখেছি, শুধু নিজের অভিজ্ঞতা থেকে চল্লিশ বছরেও তা শেখা হত না।

প্রথম ছিল কবি-খ্যাতির লোভ। প্রতি সপ্তাহে একবার করে মোপাসাঁ যান নতুন কবিতা দেখাতে। সে কবিতা হয়ত আপিসে বসে সরকারি কাগজের উপরে লেখা। ফ্লোবের সংশোধন করেন স্কুল মাস্টারের মতো। ভাষা ঘোরালো কিংবা ভাব অস্পষ্ট হলে তিনি চটে

ওঠেন। লেখা হবে সহজ ও সরল। সহজ করে লিখতে পারাই লেখকের সব চেয়ে বড় কৃতিত্ব। ফ্লোবের উপদেশ দিতেন : "দু'টি বালুকণা, দু'টি মাছি, দু'টি হাত, দু'টি নাক,—কিছুই হুবহু এক নয়। যাও, এদের পার্থক্যটা দু'চার কথায় যথার্থরূপে এবং স্পষ্ট করে লিখে নিয়ে এসো।" আবার হয়ত বলতেন, "রাস্তার দু'পাশের দোকানে মুদিরা বসে আছে, গাড়ির উপর বসে বসে গাড়োয়ানরা ঝিমুচ্ছে : তাদের ছবি আঁকো দু'এক কথায় ; একজন তার নিজস্ব বৈশিষ্ট্য নিয়ে ফুটে উঠুক অন্য সকল থেকে।" মোপাসাঁ উপদেশ অনুসারে কাজ করে এনে দেখান। ভুল হলে গুরুর কাছে ক্ষমা নেই। ফ্লোবের কঠোর তিরস্কার করেন। কখনো কখনো তা নিষ্ঠুর হয়ে ওঠে। তবু মোপাসাঁর মনে নবীন লেখকসুলভ অভিমান নেই। তিনি নীরবে উপদেশ শোনেন, ভুল সংশোধন করে আবার ফ্লোবেরকে এনে লেখা দেখান। গুরু এবং শিষ্য দুজনেরই অপরিসীম অধ্যবসায়।

এই ক'বছরে মোপাসাঁ অনেক কবিতা, নাটক ও নক্সা রচনা করেছেন। ফ্লোবের এখনো কাগজে লেখা প্রকাশ করতে অনুমতি দেননি। রচনার মান আরো উন্নত করতে হবে। জোলা, দোদে, সাজান প্রভৃতি শিল্পী ও সাহিত্যিকের সঙ্গে মোপাসাঁর পরিচয় হয়েছে ফ্লোবেরের বাড়িতে। সবাই জানে তিনি ফ্লোবেরের শিষ্য, সুতরাং মোপাসাঁর কাঁচা লেখা প্রকাশিত হলে যে সমালোচনা হবে তা পরোক্ষে ফ্লোবেরেরই সমালোচনা। মোপাসাঁর লেখা প্রকাশ করবার অত্যন্ত আগ্রহ। টাকা পেলে একখানি কবিতার বই বের করা যেতে পারে,—এত কবিতা জমেছে। গুরুর নির্দেশে লেখাগুলি খাতায় বন্দী করে রাখেন মোপাসাঁ। আত্মপ্রচারের সহজাত আকাঙ্ক্ষা দীর্ঘকাল দমন করা সহজ নয়। তবু তিনি সাধকের মতো সংযম পালন করে চলেন।

পাঁচ বছর কাজ করেও বেতন নব্বুই টাকার বেশি হয়নি। এখনো স্টেশনারি ক্লার্ক। সারা দিন খাটুনির পর রাত্রিতে কিছুই লিখতে পারেন না। মনে হয়, মস্তিষ্ক শূন্য। কত লেখবার ইচ্ছা, লিখতে পারেন না। দেহ ও মন বিশ্রাম চায়, আবার কাজ করবার কথা উঠলে তারা বিদ্রোহ করে। কলম হাতে করে কাগজের উপর মাথা রেখে কাঁদতে ইচ্ছা হয় মোপাসাঁর।

ফ্লোবের সব জানেন। তাঁর সহানুভূতির অন্ত নেই। উপদেশ দেন। বলেন, "এত সহজেই ভেঙে প'ড়ো না। নিজের ক্ষমতা সম্বন্ধে একটু অহঙ্কার না থাকলে কেউ বড় হতে পারে না। দুঃখবিলাসী হয়ে লাভ কী ? আর একটি কথা। মেয়েদের সঙ্গে বেশি মেলামেশা ক'রো না। ওরা মূর্তিমতী একঘেয়েমি। মেয়েদের সঙ্গে বেশি মিশলে লেখা একঘেয়ে হয়ে পড়বে, বৈচিত্র্য থাকবে না। মনে রাখবে, আর্টের জন্য সব-কিছু ত্যাগ করতে হয়। শিল্পীর জীবন শিল্প-সৃষ্টির উপায় মাত্র ; তার জীবন উপভোগের জন্য নয়, আর্টের বেদীমূলে তাকে নিঃশেষে উৎসর্গ করে দিতে হয়। দিনটা আপিসে বন্দী থাকতে হয়, কিন্তু রাতটা তো তোমার ? সারা রাত লিখবে।"

মোপাসাঁ বিশেষ উৎসাহিত হন না। শুধু একটি উপায় আছে। হঠাৎ কোনোভাবে যদি অনেক টাকা পেয়ে যান তাহলেই মুক্তি পাওয়া যাবে। তখন শুধুই লিখবেন, লিখবেন সারাদিন, সারা রাত। অশ্রান্তভাবে। আর কোন পথ নেই।

ওদিকে মা ঘন ঘন চিঠি লেখেন। তাঁর ধৈর্যচ্যুতি ঘটেছে। কবে ছেলের লেখা বেরুবে, কবে সাহিত্যিকের মর্যাদা পাবে, আর তাঁর বুক ভরে উঠবে, স্বপ্ন সফল হবে ? এখনো কি সময় হয়নি চাকরি ছেড়ে সাহিত্যচর্চা করবার ? লিখে কি নিজের খরচাটাও চালাতে পারবে না ?

ফ্লোবের উত্তর দেন, এখনো সময় হয়নি।

১৮৭৫ সালে বন্ধু রবার্ট প্যাঁশোর সঙ্গে একটি নাটক সম্পূর্ণ করলেন মোপাসাঁ। মঞ্চস্থ করবার ব্যবস্থাও হল। নাটকের কাহিনী একটি পতিতালয় কেন্দ্র করে রচিত। এক নবীন দম্পতি প্যারিসে এসে পতিতালয়কে হোটেল মনে করে প্রবেশ করায় যে অবস্থার সৃষ্টি হয়, তাই নাটকের বিষয়বস্তু। মোপাসাঁ নিজে এক পতিতার ভূমিকায় অভিনয় করলেন। রীতিমতো অশ্লীল চরিত্র। তবু ফ্লোবেরের নাটকের অভিনয় মোটামুটি ভালোই লাগল।

নাটকের উপর ঝোঁক পড়েছে মোপাসাঁর। হয়ত অবজ্ঞাত কেরানী সফল নাটক রচনা করে নাটকীয়ভাবে জীবনে প্রতিষ্ঠা লাভ করতে চায়। শীতের ক'টা মাস অসাধারণ পরিশ্রম করে আর একটি নাটক সম্পূর্ণ করলেন। কিন্তু প্রযোজক পাণ্ডুলিপি দেখে বলল, "লেখক যদি সকল ব্যয় বহন করে তবেই এ নাটক মঞ্চস্থ করা যেতে পারে, না হলে নয়।" এত দিনের কঠোর পরিশ্রম একেবারে ব্যর্থ হয়ে গেল।

কবিতাও লিখছেন মোপাসাঁ। তাঁর কবিতা নারীদেহের উষ্ণমণ্ডলের ঊর্ধ্বে উঠতে পারে না। এই ত্রুটি সত্ত্বেও ফ্লোবেরের সুপারিশে কটি কবিতা পত্রিকায় ছাপা হল। দু'একটি ছোটোখাটো লেখা এর পূর্বে যদিও বেরিয়েছে, তবু লেখক হিসাবে প্রকৃতপক্ষে এই প্রথম স্বীকৃতি পেলেন। কবিতার নাম ছিল 'নদীতীরে'। মোপাসাঁ নিজের নাম দেননি ; তাঁর ছদ্মনাম 'গী দ্য ভালমোঁ' ব্যবহার করেছেন। ১৮৭৬ সাল থেকে ফ্লোবেরের সহায়তায় বিভিন্ন পত্রিকায় মোপাসাঁর লেখা বেরুতে লাগল। আর তার ফলে দ্বিগুণ উৎসাহে লিখতে আরম্ভ করলেন মোপাসাঁ। আপিস থেকে ফিরে নাটক নিয়ে বসেন। মাকে লিখেছেন গল্পের প্লট পাঠাতে। আপিসে কাজের ফাঁকে গল্প লিখবেন।

লেখক হিসাবে পরিচিত হতে আরম্ভ করতে না করতেই শরীর ভেঙে পড়ল। বিকেলবেলা প্রায়ই মাথা ধরে, চোখ জ্বালা করে, সমস্ত মুখ গরম হয়ে ওঠে, চোখের সামনে সব অন্ধকার। লেখা পড়ে থাকে। লেখার জন্য মনে ব্যাকুলতার শেষ নেই, কিন্তু কলমের মুখ দিয়ে একটি শব্দও বেরোয় না। মোপাসাঁ ভাবেন, আপিসের বদ্ধ ঘরে এতক্ষণ কাজ করতে হয় বলেই বুঝি শরীরের এই অবস্থা হয়েছে। যে দিন শরীর একটু ভালো থাকে সেদিন আবার ডুবে যান চরম উচ্ছৃঙ্খলতায়। কেউ দেখবার নেই, বাধা দেবার নেই ; দেহের যন্ত্রণা এবং মনের হতাশাকে সুরা ও নারী দিয়ে ঢেকে রাখতে ইচ্ছা হয়।

ছুটি নিয়ে সুইজারল্যাণ্ড বেড়িয়ে এলেন। ফল হল না। বাইরে থেকে শরীর খারাপ মনে হয় না। কারণ, রোগ তখন মাত্র রক্তে প্রবেশ করেছে। বাইরে প্রকাশের এখনো দেরি আছে। মোপাসাঁর রক্তে লক্ষ লক্ষ মাইক্রোব ঘুরে বেড়াচ্ছে। কত ডাক্তার পরীক্ষা করল। মাইক্রোবের অস্তিত্ব কেউ ধরতে পারে না। তখনো সির্ফিলিসের জীবাণু চিহ্নিত করার উপায় আবিষ্কৃত হয়নি। উপোস থেকে ওষুধ কিনে খায়। তাড়াতাড়ি ভালো হয়ে উঠতে হবে। সাহিত্য-জীবনের মাত্র আরম্ভ ; এখন লিখতে না পারলে লেখক হিসাবে প্রতিষ্ঠা লাভের কোন আশা নেই। যে-পরম শত্রু দেহের শিরায় শিরায় ছড়িয়ে পড়েছে মোপাসাঁর তার সম্বন্ধে বিন্দুমাত্র চেতনা নেই। ফ্লোবেরকে তিনি লিখছেন, "আপিসের কাজ আমাকে শেষ করল। প্রত্যহ স্টেশনারির হিসাব রাখতে রাখতে মাথা শূন্য হয়ে গেছে। রোজ আপিস থেকে বেরিয়ে মনে মনে সেন্ট অ্যানথনির মতো বলি, আর একদিন, হে ঈশ্বর, আর একটা দিন কাটলো। নির্বোধ সহকর্মী ও উপরওয়ালার সাহচর্যে দিনগুলি দীর্ঘতর ও অধিকতর যন্ত্রণাদায়ক হয়ে ওঠে।"

ফ্লোবেরের এক বন্ধু নতুন শিক্ষামন্ত্রী হয়েছেন। মোপাসাঁ এই সুযোগ নিয়ে নৌ-বিভাগ

থেকে বদলি হয়ে এলেন শিক্ষা বিভাগে। বেতন এক ; এখানে খাটুনি কম এই সুবিধা। আপিসে বসেও কিছু কিছু লিখতে পারবেন। মোপসাঁর বয়স তখন উনত্রিশ। সে বছরই মোপাসাঁর একটি অন্যতম শ্রেষ্ঠ কবিতা *Le mur*(প্রাচীর) পত্রিকায় প্রকাশিত হয়ে বিপদ বাধাল। অশ্লীলতার অভিযোগে লেখককে অভিযুক্ত করা হল সরকারের পক্ষ থেকে। বিচারে শাস্তি হলেই চাকরি যাবে। কিছুদিন বড় দুশ্চিন্তার মধ্যে কাটল। আদালতে উপস্থিত হয়ে আত্মপক্ষ সমর্থন করতে হল মোপাসাঁকে। শাস্তি হবে, এটাই প্রায় নিশ্চিত। কিন্তু শেষ পর্যন্ত ফ্লোবেরের সাহায্যে মুক্তি পেয়ে গেলেন।

প্যারিসের তরুণ মহলে তখন ধীরে ধীরে জোলার প্রভাব বাড়ছে। ছুটির দিনে বন্ধুদের সঙ্গে মোপাসাঁ আজকাল জোলার শহরতলির বাড়ি যান। জোলাকে কেন্দ্র করে একটি নতুন সাহিত্যচক্র গড়ে উঠেছে। চক্রের সভ্যদের প্রচলিত সাহিত্যাদর্শের উপর আস্থা নেই। অলঙ্কার ও স্টাইলের কসরতে সাহিত্যের প্রাণ বিপন্ন হয়ে পড়ছে। তাকে মুক্তি দিতে হবে। মুক্তি আছে জীবনের নগ্ন, নিরলঙ্কার, বাস্তব রূপায়ণের মধ্যে। জীবনের সহজ সরল পথ থেকে ফরাসি উপন্যাস বিচ্যুত হয়েছে। আচ্ছন্ন হয়ে আছে কল্পনার ধোঁয়াটে পরিমণ্ডলে। উপন্যাসের সঙ্গে দৈনন্দিন মাটির জীবনের নতুন করে সংযোগ স্থাপন করতে হবে। রাজনীতি বা দর্শনের মতবাদ প্রকাশের জন্য সাহিত্য নয়। জীবনকে প্রকাশের জন্যই সাহিত্য। পরিপূর্ণ জীবন। তার ভালো আর মন্দ, সত্য ও মিথ্যা, সুন্দর ও অসুন্দর। নতুন কনের মতো প্রসাধনের প্রলেপ দিয়ে জীবনকে সাহিত্যের আসরে এনো না ; তাহলে কিছু ফাঁকি থেকেই যাবে।

বাস্তব জীবনের ছবি সাহিত্যে প্রকাশ করবার এই আদর্শ তরুণদের সহজেই আকৃষ্ট করল। জোলার সাহিত্যচক্রে একে একে নবীন সাহিত্যিকরা এসে নাম লেখালেন। শিল্পীরাও এলেন কেউ কেউ। বাস্তববাদী সাহিত্যিক বলে এঁরা প্যারিসে পরিচিত হলেন।

একদিন বিকালের সাহিত্যচক্রে ১৮৭০ সালের ফ্রাঙ্কোপ্রাশিয়ান যুদ্ধের কথা উঠল। উপস্থিত সকলেই সেই যুদ্ধের সঙ্গে যুক্ত ছিলেন। কেউ কেউ বললেন, যুদ্ধ মাঝে মাঝে হওয়া ভালো ; তার ফলে স্বদেশপ্রীতি জাগ্রত থাকে আমাদের মনে। মোপাসাঁ তীব্র ভাষায় যুদ্ধের প্রবৃত্তিকে আক্রমণ করলেন। কারণ যুদ্ধ মানুষের মনে হত্যার নিষ্ঠুর প্রবৃত্তি জাগিয়ে তোলে। এমনি তর্ক-বিতর্কের মধ্যে হঠাৎ একজন প্রস্তাব করলেন, এই যুদ্ধ নিয়ে প্রত্যেকে একটি করে গল্প লিখলে কেমন হয় ? সকলের মনে লাগল কথাটা। মন্দ হয় না লিখলে। জোলা উৎসাহ দিলেন। তিনিও লিখবেন। প্রকাশক ঠিক করবার ভারও রইল তাঁর উপর।

এই গল্পগুচ্ছে মোপাসাঁর দান *Boule de Suif* (চর্বির তাল)। এক কাকার মুখে অনেকদিন আগে ঘটনাটি শুনেছিলেন। তারপর থেকে গল্পের প্লটটা মাথায় ঘুরছে। যুদ্ধ সম্বন্ধে গল্প লেখার যখন তাগিদ এলো তখন এই গল্পটাই লিখতে বসলেন। লিখেছেন অত্যন্ত অসুস্থ অবস্থায়। অসহ্য মাথাধরাকে অগ্রাহ্য করে মোপাসাঁকে লিখতে হয়েছে। যখন মাথার যন্ত্রণা কোনোক্রমেই অগ্রাহ্য করতে পারতেন না, তখন সে-সময়কার প্রত্যক্ষ ফলপ্রদ ওষুধ হিসাবে কানের কাছে পাঁচটা জোঁক লাগিয়ে কলম নিয়ে বসতেন। মাঝে মাঝে মাথার যন্ত্রণার জন্য চোখে কিছুই দেখতে পেতেন না। মনের সামনেও অন্ধকার। অশ্লীল কবিতা রচনার দায়ে তখন আদালতে মামলা চলছে ; শাস্তি হলে চাকরি যাবে। ১৮৮০ সালের এপ্রিল মাসে সাহিত্যচক্রের গল্পগুচ্ছে গল্প এবং তাঁর কাব্যগ্রন্থ Des Vers বেরুবার কথা। নবীন লেখক নিজের বই বেরুবার আগ্রহে এবং উত্তেজনায় দেহের যন্ত্রণাকে অস্বীকার করে লেখা সম্পূর্ণ করলেন।

আশ্চর্য ! এমন প্রতিকূল অবস্থার মধ্যে লেখা সত্ত্বেও গল্প সংকলনের 'এক তাল চর্বি' নিঃসন্দেহে সর্বশ্রেষ্ঠ গল্প বলে স্বীকৃত হল । আদালতের মামলা সম্পর্কে মোপাসাঁর নাম সংবাদপত্রের সাহায্যে পূর্বেই প্রচারিত হয়েছে । 'এক তাল চর্বি' ফ্রান্সের পাঠকমহলে মোপাসাঁর খ্যাতি প্রতিষ্ঠিত করল । গল্পের আখ্যানভাগে চমকপ্রদ কিছু নেই ; কিন্তু গল্পের বিন্যাস অপূর্ব । প্রাশিয়ার সঙ্গে যুদ্ধের জের তখনো চলছে । স্থূলকায়া এক পতিতা রোয়াঁ থেকে হাভরে যাচ্ছে । তার সহযাত্রীরা সবাই অভিজাত শ্রেণীর । একজন পতিতাকে নিজেদের মধ্যে দেখে তাদের মুখ ঘৃণায় সঙ্কুচিত হয়ে উঠল । পতিতার ছোঁয়া লেগে পাছে তাদের পবিত্রতা ক্ষুণ্ণ হয়, সেই আশঙ্কায় সকলে ব্যস্ত । খাবার সময় দেখা গেল কারো কাছেই খাবার নেই, একমাত্র 'এক তাল চর্বি'র আছে ঝুড়ি ভর্তি খাবার । অনেক দ্বিধার পর পতিতার হাত থেকে খাবার নিয়ে যাত্রীরা ক্ষুধার জ্বালা নিবৃত্তি করল । খ্রীষ্টান সন্ন্যাসিনীরাও 'এক তাল চর্বি'র দেওয়া খাবার গ্রহণ করতে বাধ্য হল শেষ পর্যন্ত ।

রাত্রিতে গাড়ি চলবে না । রাত কাটাতে হবে পান্থশালায় । ঐ অঞ্চলটা প্রাশিয়ানদের অধিকারে । প্রাশিয়ান সেনাধ্যক্ষ দাবি করল, 'এক তাল চর্বি'কে তার ঘরে রাতটা থাকতে হবে । এ প্রস্তাবে সম্মত না হলে কোনো যাত্রী মুক্তি পাবে না । সবাই প্রাশিয়ানদের হাতে বন্দী হয়ে থাকবে ।

স্থূলকায়া হলেও 'এক তাল চর্বি'র দেহে তারুণ্যের দীপ্তি ছিল । তাই সেনাধ্যক্ষ তার প্রতি আকৃষ্ট হয়েছে । কিন্তু 'এক তাল চর্বি' এ প্রস্তাব প্রত্যাখ্যান করল । অভিজাত শ্রেণীর চরিত্রবান যাত্রীরা আতঙ্কিত হয়ে পড়ল, শত্রুর হাতে বন্দী হতে হল বুঝি । সকলে মিলে ওকে চাপ দিতে লাগল রাজি হতে । বেশ্যাই তো ? একটা রাত্রির জন্য এই ঢং করে লাভ কি ? শুধু ওর একটা খেয়ালের জন্য এতগুলি লোকের প্রাণ বিপন্ন হয়েছে । সকলের বিষদৃষ্টি পড়েছে তার উপর । পতিব্রতা নারীযাত্রীরাও তাকে অনুরোধ করছে রাতটা সেনাধ্যক্ষের সঙ্গে কাটাতে । এত লোকের ব্যাকুল, স্বার্থপর অনুরোধের শরশয্যায় 'এক তাল চর্বি' অতিষ্ঠ হয়ে পড়ল । রাজি না হয়ে সে-ই যেন অপরাধ করেছে । খ্রীষ্টান সন্ন্যাসিনীদের একজন শেষ পর্যন্ত এগিয়ে এল ; বলল, মহৎ উদ্দেশ্য সিদ্ধির জন্য একটা অন্যায় কাজ করলেও ঈশ্বর তাতে রুষ্ট হবেন না । 'এক তাল চর্বি' রাজি হল বিপন্ন সঙ্গীদের মুখ চেয়ে । না হয়ে উপায় ছিল না ; সবাই যেন তার বিরুদ্ধে ষড়যন্ত্র করেছে ।

সম্মতি জানাবার পর যাত্রীরা তার অন্তরঙ্গ বন্ধু হয়ে উঠল, যেন কতদিনের ভাব । পরদিন সকালে এই বন্ধুত্ব চলে গেল । ও তো পতিতা ; ভদ্রঘরের পতিব্রতা নারীরা ওর স্পর্শ সযত্নে এড়িয়ে চলছে । খাবার সময় দেখা গেল আজ সব যাত্রীই আহার্য সংগ্রহ করে এনেছে ; 'এক তাল চর্বি'র মানসিক অবস্থা এমন ছিল না যে খাদ্য সংগ্রহ করবে, তার সঙ্গে খাবার নেই । সহযাত্রীরা তার সঙ্গে একটি কথাও বলছে না । স্থূলকায়া বলে সহজেই সে ক্ষুধায় কাতর হয়ে পড়েছে । বসে বসে দেখছে অন্য সকলের খাওয়া । কাল ওরাই তার ঝুড়িভর্তি খাবার সাগ্রহে নিঃশেষ করেছে । আজ ওকে কারো প্রয়োজন নেই, তাই একটাও কথা জিজ্ঞাসা করছে না, এক টুকরো রুটি কেউ এগিয়ে দিচ্ছে না । ক্ষুধায়, অপমানে ওর চোখ থেকে জল গড়িয়ে পড়তে লাগল । একজন সম্ভ্রান্ত মহিলা মন্তব্য করলেন, কাল রাত্রিতে যা ঘটে গেল তার লজ্জায় ও কাঁদছে । সেই খ্রীষ্টান সন্ন্যাসিনী ওর মঙ্গল কামনা করে ঈশ্বরকে প্রার্থনা জানাল । কিন্তু কেউ তার কাছে এল না, জিজ্ঞাসা করল না খাওয়া হয়েছে কি-না । নীরব ও কঠোর উপেক্ষায় 'এক তাল চর্বি'কে যেন সমাজের দূষিত অঙ্গের মতো ছেঁটে ফেলা হয়েছে ।

একটি গল্প ফরাসি সাহিত্যে যে-আলোড়ন সৃষ্টি করল তার তুলনা নেই। একটি ছোটগল্প লিখে কোনো লেখক এমন প্রতিষ্ঠা লাভ করতে পারেননি এর আগে। ফ্লোবের উচ্ছ্বসিত হয়ে প্রশংসা করলেন। সাহিত্য-পত্রিকাগুলিতে ভালো সমালোচনা হল। ইতিমধ্যে মোপাসাঁর কবিতার বইও বেরিয়েছে। পত্রিকার সম্পাদকের কাছ থেকে লেখার তাগিদ আসছে। তার বই বেশ বিক্রি হচ্ছে। কোনো কোনো সম্পাদক লেখার জন্য চুক্তি করতে প্রস্তুত। শুধু লিখে যথেষ্ট উপার্জন করা যাবে, এমন সম্ভাবনা দেখা যায়। এখন চাকরি ছেড়ে কেবল লেখা নিয়ে থাকতে পারেন। কিন্তু ভয় হয়। শরীর অসুস্থ, যদি যথেষ্ট পরিমাণে লিখতে না পারেন ? যদি লেখা ভালো না হয় ? তাহলে তো উপোস করতে হবে। অনেক ভেবে আপিস থেকে এক বছরের ছুটি নিলেন।

দীর্ঘ দশ বছর পরে মুক্তি। মুক্তি আপিসের সংকীর্ণ পরিবেশ থেকে, মুক্তি ঘড়ির কাঁটার বন্ধন থেকে। অর্থাভাবের প্রাত্যহিক আশঙ্কা থেকেও রেহাই পেলেন।

মোপাসাঁকে সাফল্যের সূচনায় পৌঁছে দিয়ে ফ্লোবের পরলোক গমন করলেন। মোপাসাঁর এখন আর পৃষ্ঠপোষকের প্রয়োজন নেই।

হাতে শুধু এক বছর সময়। এই এক বছরের মধ্যে সাহিত্যক্ষেত্রে প্রতিষ্ঠা লাভ করতে না পারলে আবার ফিরে যেতে হবে আপিসের কারাগারে। রুটিন বেঁধে লিখতে আরম্ভ করলেন মোপাসাঁ। সবটুকু মন, সবটুকু শক্তি নিয়ে ডুবে গেলেন লেখার মধ্যে। প্রাণান্তকর উদ্যম ; সম্মুখ মৃত্যুর হাত থেকে বাঁচবার মতো ঐকান্তিক চেষ্টা। নৌকো করে নদীতে বেড়ানো বন্ধ হয়েছে, বন্ধ হয়েছে সন্ধ্যার পরে উদ্দেশ্যহীনভাবে বুলভার-এ ঘোরাফেরা ; বন্ধুরা আড্ডা দিতে এসে ফিরে যায়। দুয়ার বন্ধ করে কেবল লেখা। ক্ষুদ্র কুঠুরি থেকে প্রশস্ত বাড়িতে উঠে এসেছেন। তাঁর লেখবার বড় ঘরটায় সর্বত্র পাণ্ডুলিপি, বই, পত্রিকা এলোমেলো হয়ে পড়ে থাকে। কোনো প্রকাশক বা সম্পাদককেই তিনি হতাশ করেন না। তাঁর রচনার পুঁজি অফুরন্ত। টাকাও আসছে প্রচুর। একটি ছোটগল্প বা প্রবন্ধের জন্য আজকের মূল্যমানে মোপাসাঁর দক্ষিণা ছিল প্রায় তিনশো টাকা। এবং উপন্যাসের জন্য লাইন-পিছু আট আনার কিছু কম। নিজের জীবন নিয়ে রচিত প্রথম উপন্যাস *Une Vie*(একটি জীবন) আট মাসে পঁচিশ হাজার কপি বিক্রি হল। গল্পের বইও বিক্রি হচ্ছে হাজার হাজার কপি। প্রকাশক ও সম্পাদকদের মধ্যে দক্ষিণার হার বৃদ্ধি করবার জন্য প্রতিযোগিতা আরম্ভ হয়েছে। প্রচুর টাকা হাতে আসছে, কিন্তু তার ফলে লেখার মান নিচু হয়নি। খ্যাতি রচনায় আনেনি অবসাদ ও অবহেলা। আরো ভালো লেখবার নিরন্তর সাধনা চলছে।

এই সাধনায় বিঘ্ন ঘটায় মারাত্মক রোগ। সিফিলিসের জীবাণু ধীরে ধীরে মস্তিষ্কে উঠে আসছে। জীবাণুর সুড়সুড়িতে মস্তিষ্ক উত্তেজিত হয়, কিছু কালের জন্য আশ্চর্য সৃষ্টির ক্ষমতা পায়। যেমন পেয়েছিলেন হাইনে বোদল্যায়ার, নিৎসে। এঁদেরও ছিল সিফিলিস। আর পঞ্চাশ বৎসর পরে জন্ম হলে মোপাসাঁর রোগ ধরা পড়ত, চিকিৎসাও হত। তখনো সিফিলিসের জীবাণু আবিষ্কৃত হয়নি। মোপাসাঁ ডাক্তারের দুয়ারে দুয়ারে ঘোরেন। কেউ বলে পেটের অসুখ, কেউ বলে আসলে এটা চোখের রোগ, এমনি আরো কতো কী ! ওষুধে অরুচি নেই। যে যা বলে সব ওষুধ সাগ্রহে পরীক্ষা করে দেখেন। শহরের ডাক্তারদের ছেড়ে গ্রামের হাতুড়ে ডাক্তারদের কাছে যান। বহুমূল্য ডাক্তারি ওষুধ থেকে টোটকা,—কিছুই বাদ যায় না।

মোপাসাঁ চব্বিশ ঘণ্টা লিখতে চান ; কিন্তু রোগের যন্ত্রণা তাঁকে লিখতে দেয় না। যেটুকু লিখতে পারেন তাই আশ্চর্য শিল্পকর্ম হয়। জীবাণুর দল মস্তিষ্ক উত্তেজিত করে মোপাসাঁর

সৃষ্টি-প্রতিভাকে সক্রিয় করে তুলেছে।

মোপাসাঁর খ্যাতি বাড়ছে প্রতিদিন। ফ্রান্সের সীমানা পার হয়ে সে খ্যাতি য়ুরোপে ছড়িয়ে পড়ছে। প্যারিসের রেস্তোরাঁয়, আড্ডায় তাঁকে নিয়ে নিত্য-নতুন গুজব সৃষ্টি হয়। মোপাসাঁর অসুখের কথা কেউ বিশ্বাস করতে চায় না। অসুস্থ দেহে কেউ এমন আশ্চর্য ভালো লিখতে পারে ? আর লিখছেও তো প্রচুর ! শ্লট মেশিনের মতো। নির্দিষ্ট দক্ষিণা দিলেই লেখা বেরিয়ে আসে। সাধারণ লোকের তো দূরের কথা, ডাক্তাররাই তাঁর অসুখের কথা বিশ্বাস করে না। কারণ, রোগ নির্ণয় করতে পারেনি তারা। ডাক্তাররা ভাবে মোপাসাঁ একটি বিশেষ ধরনের উপন্যাসের জন্য তথ্য সংগ্রহ করছেন, অসুখটা শুধু ভান।

খ্যাতি, অর্থ, প্রতিষ্ঠা কিছুরই অভাব নেই। চাকরিতে ফিরে যাবার আশঙ্কা থেকে মুক্তি পেয়েছেন। কিন্তু তবু শান্তি নেই। অসহ্য রোগযন্ত্রণা ! একটু সহানুভূতি জানাবার, একটু সেবা করবার মত কেউ নেই। মা থাকেন দূরে, তিনিও অসুস্থ। পুত্রের সাফল্য অসুস্থতার মধ্যে তাঁর একমাত্র সান্ত্বনা। নিজের অসুখের কথা জানিয়ে মা'র এই সান্ত্বনাটুকু কেড়ে নিতে চান না মোপাসাঁ। প্রায়ই রাত্রিতে ঘুম আসে না। সারা রাত যন্ত্রণায় ছটফট করেন। প্রচণ্ড বেদনায় মাথাটা চৌচির হয়ে ফেটে পড়তে চায়। চোখের সামনে সবকিছু আবছা দেখায়। ঘরের দেওয়ালগুলি যেন কাঁপতে থাকে। একাকী ঘণ্টার পর ঘণ্টা আয়না হাতে করে বসে থাকেন মোপাসাঁ। নিজের বেদনা-বিকৃত মুখের ছবিটার মধ্যে কী যেন আকর্ষণের বস্তু আছে। ছবিতে বেদনা ফুটে উঠবে এই আশঙ্কায় মোপাসাঁ কখনো নিজের ছবি ছাপতে অনুমতি দেননি। কখনো কখনো মনে হত চোখের দৃষ্টি বুঝি হারাতে হবে। মাঝে মাঝে কিছুক্ষণের জন্য চোখে কিছুই দেখতে পান না। চোখের ডাক্তারের কাছে ঘুরে ঘুরেও ব্যর্থ হন। কেউ রোগ নির্ণয় করতে পারে না।

যখন ভালো থাকেন তখন এই যন্ত্রণার কথা একেবারেই ভুলে যান। শুধু লেখায় থাকে সংযম ; অন্য সকল ব্যাপারে চরম অসংযমী। নারী আর সুরা পেলে রোগযন্ত্রণার কথা মনে থাকে না। এখন মোপাসাঁকে প্যারিসের অন্ধকার বুলভার থেকে সস্তার সঙ্গিনী খুঁজে নিতে হয় না। তাঁর প্রেমের কাহিনী প্যারিসের মেয়ে-মহলে আলোড়ন সৃষ্টি করেছে। কাহিনীর নায়কদের সঙ্গে মোপাসাঁকে তারা অভিন্ন করে দেখে। মোপাসাঁর একটু কৃপাদৃষ্টি পেলে অনেক মেয়ে নিজেদের ধন্য মনে করে। অটোগ্রাফের খাতার মতো তারা দেহ এগিয়ে দেয় ; সগৌরবে মোপাসাঁর দেহের স্বাক্ষর এঁকে নিয়ে যাবে।

মোপাসাঁ বলেন, "আমি মেয়েদের ভালোবাসি না, ওরা আমাকে শুধু আমোদ দেয়। মেয়েরা তাদের দেহকে পণ্য হিসেবে ব্যবহার করে, তাদের পক্ষে এটা প্রয়োজন। তারা 'ইটার্নালি হার্লট'।

মোপাসাঁ বিশেষ এক শ্রেণীর মেয়েদের সঙ্গেই পরিচিত। সুতরাং শোপেন-হাউয়ারের মতো নারী-বিদ্বেষী হওয়া তাঁর পক্ষে স্বাভাবিক। এজন্যই বিবাহে তাঁর গভীর বিতৃষ্ণা। বন্ধু-বান্ধব কেউ বিয়ের কথা তুললে হেসে বলেন, "বিয়ে ? বিয়ের মানে তো দিনের বেলা বদমেজাজের বিনিময়, আর রাত্রিতে বিনিময় বদগন্ধের !"

যে প্যারিসে প্রথম এসে কতদিন অনাহারে থাকতে হয়েছে, আজ সেই প্যারিসের উপর মোপাসাঁ প্রতিশোধ গ্রহণ করতে পেরেছেন। এখন প্যারিসের অভিজাত মহলে তাঁর অবারিত দ্বার। প্রত্যহ কত ভোজের নিমন্ত্রণ প্রত্যাখ্যান করে দিতে হয়। শুধু উদার ভাবে গ্রহণ করেন বড় ঘরের মেয়েদের গোপন আমন্ত্রণ। ইন্দ্রিয়পরতন্ত্রতা ছিল তাঁর স্বভাবের মধ্যে। সিফিলিসের জ্বালা তাঁকে শতগুণ বাড়িয়েছে। এভাবে চললে আর ক'দিন বাঁচবেন ?

শুভানুধ্যায়ীরা আশঙ্কা প্রকাশ করে। কিন্তু মোপাসাঁ কান দেন না। শুধু মাঝে মাঝে প্যারিসের জীবনে বীতশ্রদ্ধ হয়ে ওঠেন একঘেয়েমির জন্য। বাইরে থাকলে হয়ত রোগযন্ত্রণার লাঘব হবে, মন সজীব হবে, লেখায় আসবে নবীন সরসতা। তাই প্যারিসের বাইরে গ্রামাঞ্চলে নিজের বাড়ি তৈরি করবেন বলে স্থির করলেন। বাড়ি করবার মতো টাকার অভাব নেই। এখন তিনি ফ্রান্সের সর্বাপেক্ষা জনপ্রিয় লেখক। য়ুরোপের অন্যান্য ভাষাতেও অনুবাদ হচ্ছে তাঁর লেখা। শুধু রাশিয়া আগ্রহান্বিত ছিল না। তুর্গেনেভ নিজে মোপাসাঁর 'একটি জীবন' উপন্যাসটি রাশিয়ান ভাষায় অনুবাদ আরম্ভ করেছিলেন। কিন্তু প্রকাশক না পাওয়ায় কিছুদূর অগ্রসর হয়েই অনুবাদ বন্ধ করতে হল।

নিজের তত্ত্বাবধানে বাড়ি তৈরি করলেন মোপাসাঁ। প্যারিস থেকে দূরে, স্টেশন থেকেও অনেকটা হেঁটে যেতে হয়। চারদিকে ফুলের বাগানের মধ্যে ছবির মতো বাড়িটি। কিছু দূরে সমুদ্র। এখানে এসে মোপাসাঁ মুক্তি পেলেন সম্পাদক, প্রকাশক ও প্রণয়িনীদের হাত থেকে। এখন সময় কাটে শিকার করে, সমুদ্রের ধারে বেড়িয়ে, আর লিখে। কিন্তু বেশিদিন নিজেকে নিয়ে কাটল না। অতিথি আসতে আরম্ভ করল। মেয়েরাই বেশি। প্যারিস থেকে আসে, কয়েকদিন খুব হৈ-চৈ করে, তারপর চলে যায়।

তাছাড়া এখানকার প্রতিবেশিনীদের সঙ্গেও আলাপ হয়েছে। রোগযন্ত্রণা সত্ত্বেও মোপাসাঁ ছিলেন কৌতুকপ্রিয়। প্রায়ই তা মেয়েদের কেন্দ্র করে অশ্লীলতায় পর্যবসিত হত। একবার মোপাসাঁ তাঁর এক প্রতিবেশিনীকে একঝুড়ি ব্যাঙ উপহার পাঠালেন। বেশ সুন্দরভাবে সাজানো ঝুড়ি খুলতেই যখন একের পর এক ব্যাঙ লাফিয়ে পড়তে আরম্ভ করল তখন ভদ্রমহিলার কী অবস্থা! হয়ত অতিথিরা শেষ গাড়িতে প্যারিস ফিরে যাবে ; মোপাসাঁ সকলের অজ্ঞাতে বাড়ির সবগুলি ঘড়ির কাঁটা ঘুরিয়ে রেখে গাড়ি ফেল করিয়ে দিলেন।

এই মফঃস্বলের বাড়িতে মোপাসাঁ প্রতিদিন নৈশ ভোজের নিমন্ত্রণ গড়ে কুড়িটা পান। সকালের ডাকে ভক্তদের কাছ থেকে যাট-সত্তরখানা চিঠি আসে। তবু প্যারিসের উন্মাদনা নেই এখানে। লেখার সময় অনেক বেশি। রোগের যন্ত্রণা নিত্যসঙ্গী। এখানে বিশ্বস্ত পরিচারক ফ্রাঁসোয়াকে পেয়েছেন। অসহ্য যন্ত্রণার সময় সে দেখাশোনা করে,—এইটে মস্তবড় সান্ত্বনা।

১৮৮৫ সালে মোপাসাঁর পাঁচখানি বই সমাপ্ত হল। সংখ্যার দিক থেকে এটাই মোপাসাঁর সব চেয়ে সৃষ্টিশীল বৎসর। রোগের বিষক্রিয়া মস্তিষ্কে চরম উত্তেজনা এনেছে ; এর পর ধীরে ধীরে অবসাদে ডুবে যাবে। মোপাসাঁর দ্বিতীয় উপন্যাস *Bel-Ami* খুব জনপ্রিয়তা লাভ করল। উপন্যাসের নায়ক জীবনে সাফল্যলাভ করবার জন্য যে-কোনো উপায় অবলম্বন করতেই দ্বিধা করেনি। জাগতিক উন্নতির শীর্ষে ওঠবার জন্য সে ন্যায়-অন্যায় বোধ জলাঞ্জলি দিয়েছিল। মোপাসাঁর কোনো রচনাতেই সমসাময়িক সমাজের কথা এতটা স্পষ্ট করে বলা হয়নি।

এক বছরে পাঁচখানি বই সৃষ্টির তাগিদে লেখেননি। প্রয়োজনের তাগিদ এখন বড় হয়ে উঠেছে। আয় যেমন, ব্যয়ও তেমনি। বিলাসিতা বেড়েছে, অতিথি-অভ্যাগত আসছে ক্রমাগত। তাছাড়া আছে রোগের চিকিৎসা। চিকিৎসার চেষ্টা মিথ্যা, তবু চেষ্টা চলছে। মোপাসাঁ হতাশ হন না ; এক ডাক্তার কিছু না করতে পারলে আর একজনকে ডাকেন। এক ওষুধে ফল হয় না, আর এক ওষুধ খান। যে যা বলে তাই শোনেন। সেই চিকিৎসা করেন। ঘরটা যেন একটা ওষুধের দোকান হয়ে উঠেছে।

মোপাসাঁ নিজে বুঝতে পারেন তাঁর মধ্যে দ্রুত একটা কী পরিবর্তন আসছে! ঘনিষ্ঠ

বন্ধু-বান্ধবদের মধ্যেও দু'একজন তা বুঝতে পেরেছে। কথা বলতে বলতে হঠাৎ ক্রুদ্ধ হয়ে ওঠেন, কখনো বা উপচে ওঠেন অকারণ খুশিতে। আবার কখনো কথা বন্ধ করে অকস্মাৎ উদাসীন হয়ে যান, আলোচ্য প্রসঙ্গে তাঁকে ফিরিয়ে আনা যায় না। আর এসেছে দেহ-মনে একটা অস্বাভাবিক অস্থিরতা। এক জায়গায় বেশিদিন থাকতে পারেন না, এক কথা নিয়ে বেশিক্ষণ ভাবতে পারেন না। ফরাসি লেখকরা জাতচঞ্চল। ভ্রমণ তাঁদের লেখার প্রেরণা দেয়। কিন্তু মোপাসাঁ তেমন নয়। হয়ত নিজের বাড়িতে আর ভালো লাগছে না, গেলেন প্যারিস। নগরীর কোলাহলে দু'দিনেই অতিষ্ঠ হয়ে পালিয়ে এলেন সমুদ্রতীরে; তাঁর প্রিয় প্রমোদ-নৌকা 'বেল-আমি'তে কাটল কয়েকদিন। আবার গেলেন মা'র কাছে। সেখান থেকে উষ্ণ প্রস্রবণসন্নিহিত কোনো স্বাস্থ্যনিবাসে। এমনি করে ঘুরে ঘুরে ভুলতে চান মনের মধ্যে যে আশঙ্কাটা দেখা দিয়েছে তাকে। তিনি কি পাগল হয়ে যাবেন, অনেক দিনের একটা গোপন ভয় তাঁর। বই সংগ্রহ করে পড়েছেন পাগলের লক্ষণ, তাদের মনস্তত্ত্ব। নিজের মানসিক লক্ষণ ও আচার-ব্যবহার তুলনা করে দেখেন। আজকাল যেন কিছু কিছু মিল দেখতে পান। কাউকে বলতে পারেন না। এমন কোনো অন্তরঙ্গ বন্ধু নেই। তাছাড়া একবার বাইরে প্রকাশ পেলে তো রক্ষা নেই। তাঁর তো শত্রু কম নয়! বিশেষ করে মেয়েরা। যারা চিরদিনের শয্যাসঙ্গিনী হতে চেয়ে শুধু ক্ষণিকের আমোদের বস্তু হয়ে অপমানে মুখ কালো করে গেছে, তারা তো শত্রুসৈন্যের মতো সারিবদ্ধ হয়ে অপেক্ষা করে আছে; একটু খুঁত পেলেই ঝাঁপিয়ে পড়বে। মোপাসাঁর মতো প্রসিদ্ধ ব্যক্তির পাগল হবার খবর ফ্রান্সের কোন কাগজ ফলাও করে না ছাপবে? ডাক্তারদেরও বলতে পারেন না। ডাক্তারদের সঙ্গে খুঁটিয়ে খুঁটিয়ে পাগলের লক্ষণ ইত্যাদি নিয়ে আলোচনা করেন। ডাক্তাররা অধৈর্য হয়ে উঠলে, অথবা কিছু সন্দেহ করছে এরূপ বুঝলে মোপাসাঁ হেসে বলতেন, "আমার নতুন উপন্যাসের জন্য এসব খবর দরকার।"

মোপসাঁর দীর্ঘ সবল চেহারা দেখে বাইরে থেকে কেউ বুঝতে পারে না তাঁরকোনো অসুখ আছে। ফ্রাঁসোয়া জানেন তাঁর অবস্থা। শিশু যেমন রাত্রিতে একা শুতে ভয় পায়, মোপাসাঁরও আজকাল তেমনি ভয় হয়। সারা রাত তাঁর ঘরে বাতি জ্বলতে থাকে। অন্ধকারে থাকা অসম্ভব তাঁর পক্ষে। মাথায় যত উদ্ভট কথা ভিড় করে আসে। চোখ বুজলে কত সব ছায়াছায়া ছবি দেখেন। বড় একা। পাগল হবার আতঙ্ক আর রোগযন্ত্রণা ছাড়া তাঁর কোন সঙ্গী নেই। ঘরের ঐ সাদা দেয়ালগুলি যেন নিঃসঙ্গতার জীবন্ত প্রতীক। এই দুঃসহ নিঃসঙ্গতার কথা মোপাসাঁ বলেছেন তাঁর পরবর্তী উপন্যাস *Mont-Oriol*-এ। জীবনের বিচিত্র ঘটনাবর্তের মধ্য দিয়ে মানুষ পাশাপাশি পথ চলছে, কিন্তু তথাপি মানুষে মানুষে মিলন হয় না, মিলনের কোন সূত্র পাওয়া যায়নি এখনো। আশ্চর্য এই যে, সৃষ্টির প্রথম থেকে মানুষ তবু অশ্রান্ত কিন্তু ব্যর্থ প্রয়াস করে চলেছে পরিপূর্ণ মিলনের। চিরদিনের নিঃসঙ্গ যে আত্মা দু'টি কঠিন খোলসের মধ্যে বন্দী হয়ে আছে, তারা বাহু, ঠোঁট আর উত্তেজনায় কম্পমান দেহ নিয়ে মিলনের সাধনা করছে। মিলন তো হয় না। শুধু সেই সাধনার ফলে জন্ম হয় আর একটি নিঃসঙ্গ প্রাণের!

*Mont-Oriol* মোপাসাঁর একটি বিশিষ্ট উপন্যাস। মোপাসাঁর বিরুদ্ধে সমালোচকদের অভিযোগ এই যে, তাঁর রচনায় কোনো প্রকার দার্শনিক মতবাদের ছায়া পর্যন্ত নেই। মাত্র এই উপন্যাসটির মধ্যে মোপাসাঁর জীবন-দর্শনের পরিচয় পাওয়া যায়; কিন্তু হয়ত সেই জন্যই *Mont-Oriol* 'বেল-আমির' মতো জনপ্রিয় হতে পারেনি।

এরপর বেরুলো *Le Horla*. এই কাহিনীতে আছে মানসিক বিকৃতির আশ্চর্য নিপুণ

বিশ্লেষণ। মোপাসাঁ নিজের মানসিক লক্ষণগুলি সম্বন্ধে উৎকণ্ঠিত হয়ে যে-সব তথ্যানুসন্ধান করেছেন একটি গল্পকে কেন্দ্র করে তাদের তিনি বৈজ্ঞানিকের মতো লিপিবদ্ধ করেছেন। উন্মাদ রোগের বিশেষজ্ঞ ডাক্তাররা পর্যন্ত বিস্মিত হয়ে গেল মোপাসাঁর নির্ভুল জ্ঞানের পরিচয় পেয়ে। তথ্য ছাড়া আছে লেখকের মনের আশঙ্কা। লেখকের মনের গোপন ভয় যেন অনুভব করা যায় প্রতি পৃষ্ঠায়।

পর পর দুটি বই শেষ করে মোপাসাঁ বিশ্রামের উদ্দেশ্যে বেড়াতে গেলেন অ্যাল্‌জিরিয়া। ভূমধ্যসাগরের উপর দিয়ে যাতায়াতটা বেশ ভালো লাগল। শরীরও কিছুদিন সুস্থ ছিল। দেশে ফিরে আসবার কিছুদিন পর থেকেই আবার দেহ ভেঙে পড়ল। এবার রোগের প্রকোপটা যেন আরো বেশি। ১৮৭০ সালের যুদ্ধের ছায়ায় লেখক-জীবন আরম্ভ করেছেন বলে মোপাসাঁ দুঃখবাদী এবং ঈশ্বরে অবিশ্বাসী। তাঁর চোখে ঈশ্বর শুধু অত্যাচারের যন্ত্র। ঈশ্বর-বিশ্বাসী হলে হয়ত রোগযন্ত্রণা একটু লঘু হতে পারত, একটু সান্ত্বনা পেতেন।

অ্যাল্‌জিরিয়া থেকে ফিরে এসে তাঁর একটা নতুন মানসিক লক্ষণ প্রকট হয়ে উঠেছে। সব সময় কেবল মনে করেন, লোকে তাঁকে অসহায় ভেবে তাঁর উপর অত্যাচার করবার ষড়যন্ত্র করছে। সুতরাং তিনি যে অসহায় নন সেটা প্রমাণ করবার জন্য উঠে-পড়ে লাগলেন। নিজের সম্বন্ধে কোনো আলোচনা শুনতে চান না। নিজের ছবি কোথাও দেখলে ক্ষিপ্ত হয়ে ওঠেন। তাঁর এক প্রকাশক একটি বইয়ের নতুন সংস্করণে লেখকের ছবি ছাপিয়েছে। নিজের ছবি দেখতে পেয়ে মোপাসাঁ প্রকাশককে কিছুতেই ক্ষমা করতে পারলেন না, তার নামে মকদ্দমা রুজু করে দিলেন। 'লে-ফিগারো' পত্রিকায় বহুদিন থেকে লিখে আসছেন ; বিশেষ কারণে একবার একটা লেখা থেকে দু'চার লাইন বাদ দিতে হল। মোপাসাঁ তাই নিয়ে তুমুল কলহ শুরু করে দিলেন। বিশ্বস্ত প্রকাশকদের হিসাব-পত্র মোপাসাঁ কখনো দেখতে চাননি। এখন তাদের সঙ্গে কেবল পাওনা নিয়ে তর্ক করেন। সন্দেহ হয়, তাঁকে সবাই ঠকাচ্ছে।

১৮৮৮ সালের শেষের দিকে মোপাসাঁ একটি আকস্মিক আঘাতে মুহ্যমান হয়ে পড়লেন। ছোট ভাই হার্‌ভের মস্তিষ্ক-বিকৃতি ঘটেছে। প্রায় উন্মাদ। তাকে চিকিৎসার জন্য উন্মাদ আশ্রমে দিতে হবে। খুব কৌশলের সঙ্গে ভুলিয়ে উন্মাদাগারে নিয়ে যাওয়া চাই। একটু বুঝতে পারলেই গোলমাল বাধাবে। আর কোনো লোক নেই। মোপাসাঁর উপরেই এ-কাজের ভার পড়ল। কথা বলতে বলতে হারভেকে নিয়ে উন্মাদাগারে প্রবেশ করে এগিয়ে গেলেন। তার পর মোপাসাঁ তাড়াতাড়ি গেটের বাইরে চলে এলেন, পেছন থেকে প্রহরীরা হার্‌ভেকে জোর করে ধরে রাখল। মোপাসাঁর ফিরে চাইবার মতো সাহস নেই, তিনি দ্রুত সামনে এগিয়ে চলেছেন। কিন্তু শুনতে পাচ্ছেন হারভের মর্মভেদী আর্তনাদ : "দাদা, তুই আমাকে পাগলা-গারদে দিয়ে গেলি ? আমি তো পাগল নই ; আমাদের পরিবারের পাগল তো তুই ; তোকেই তো লোকে পাগল বলে।"

মোপাসাঁ দু'কানে আঙুল দিয়ে অস্থিরভাবে ছুটে পালালেন। হার্‌ভে বেশিদিন বাঁচেনি। তার মৃত্যু মোপাসাঁকে জীবন্মৃত করে রেখে গেল। এত দিন মোপাসাঁর তবু একটু ক্ষীণ আশা ছিল। ভাবতেন, হয়ত সত্যি তাঁর মধ্যে পাগলের কোন লক্ষণ নেই ; অতিরিক্ত ওষুধ খাওয়ায় এবং সংযমহীনতার জন্য মস্তিষ্কের উপর চাপ পড়েছে। কিন্তু এখন আর সন্দেহের অবকাশ নেই। হার্‌ভে প্রমাণ করে দিয়ে গেল পাগলামি তাদের রক্তে, তাকে এড়ানো যাবে না। দিনরাত সব সময় কানে বাজতে থাকে, "তুই পাগল, দাদা, তুই পাগল !"

এরপর থেকে মোপাসাঁ সহজে কিছু লিখতে পারেন না। সামান্য একটু অসুবিধা ঘটলেই

লেখা বন্ধ হয়ে যায় ! এই বুঝি কোথায় একটু শব্দ হল, একটু শীত লাগছে, না হয় লাগছে গরম, আর কলম চলে না। অথচ কিছুদিন আগেও মোপাসাঁর কলম দিয়ে নেমে এসেছে সৃষ্টির বন্যা,—অনাহার, অনিদ্রা, রোগযন্ত্রণা অগ্রাহ্য করে। এখন তিনি নতুন মানুষ হয়ে গেছেন, তাই পারেন না। সব সময় যেন অসংখ্য কালো কালো ছায়ামূর্তি তাঁকে ঘিরে থাকে। রাস্তা দিয়ে যেতে যেতে হঠাৎ মনে হয় তাঁকে একটা প্রকাণ্ড বড় কুকুর তাড়া করছে। কবরের পাশ দিয়ে যাবার সময় ভূত দেখতে পান। একদিন রাত্রিতে মোপাসাঁর ঘর থেকে আর্তনাদ ভেসে এল। ফ্রাঁসোয়া আলো হাতে করে তাড়াতাড়ি ছুটে গেল। হাজার হাজার মাকড়সা নাকি মোপাসাঁর ঘর আক্রমণ করেছে, তাই মোপাসাঁ চিৎকার করে উঠেছেন। তন্ন তন্ন করে খুঁজে ফ্রাঁসোয়া একটি মাকড়সাও বের করতে পারল না। অকারণেও রাত্রিতে ফ্রাঁসোয়াকে বার বার ডাকেন। ভয় করে, একটা অনির্দেশ্য ভয়। মাঝে মাঝে দেখেন যেন তাঁর সামনে এসে বসেছে আর একজন মোপাসাঁ, বসে মৃদু হাসছে তাঁর মুখের দিকে চেয়ে।

অনেকদিনের অনেক পুরনো তুচ্ছ কথা আজকাল স্মৃতির পটে ভেসে ওঠে। কত কুমারী মেয়ে তাঁকে প্রেম নিবেদন করেছিল লাজ-নম্র ভঙ্গিতে, আর তিনি নিষ্ঠুর বিদ্রূপে হেসে উড়িয়ে দিয়েছেন। হয়ত অনুশোচনা হয় এখন। আটত্রিশ বছর বয়সে ফ্রাঁসোয়ার কাছে চুপি চুপি স্বীকার করেছেন, হয়ত একটি মেয়েকে পেলে সুখী হতে পারতাম। কিন্তু মেয়েদের মধ্যে তাঁর প্রণয়াকাঙ্ক্ষিণীর সংখ্যা তো কম নয় ! তারা একটি মেয়ের জন্য পথ ছেড়ে দিয়ে নিজেদের সম্ভাবনা লোপ করতে চায়নি। শত শত মেয়ের মধ্যে মোপাসাঁ ঐ একটি মাত্র মেয়েকেই পছন্দ করেছিলেন। সে মেয়েটির পরিচয় কেউ জানে না।

হারভের মৃত্যুর পর মোপাসাঁর দু'টি বই বেরিয়েছে,— *Pierre et Jean* ও *Fort Comme La Mort*. পূর্ববর্তী রচনার সজীবতা নেই এদের মধ্যে। বলিষ্ঠতার পরিবর্তে আছে সূক্ষ্ম কলাকৌশল ; জীবন-প্রবাহ এসেছে স্তিমিত হয়ে, সম্বল হয়েছে মনোবিশ্লেষণ। শেষোক্ত গ্রন্থে নায়কের মুখ দিয়ে মোপাসাঁ নিজের কথাই বলছেন : "আমার মতো বয়স্ক অবিবাহিত ব্যক্তির পক্ষে বিবাহের বন্ধন থেকে মুক্তিটা আসলে মুক্তি নয়, শুধু শূন্যতা। শূন্যগর্ভ জীবন। সব-কিছুতেই শূন্যতার অবসাদ। জীবনের রুক্ষ পথটা মৃত্যুর বিন্দুতে গিয়ে শেষ হয়েছে, চোখ তুললেই যেন মৃত্যুর নিশানাটা চোখে পড়ে। স্ত্রী-পুত্র নেই যে তারা সেই পথের উপর দাঁড়িয়ে মৃত্যুকে আড়াল করে রাখবে। সব সময়ে মনে প্রশ্ন জাগে, আমি কী করব ? কোথায় গেলে একজন সঙ্গী পাব ? বন্ধুদের বাড়ি বাড়ি ঘুরে স্নেহ-মমতার ক্ষুদ-কুঁড়া কুড়িয়ে বেড়াই, কিন্তু তাতে মন ভরে না !"

১৮৯০ সালে মোপাসাঁর নাটক *Notre Coeur* মঞ্চস্থ হল বিশেষ সাফল্যের সঙ্গে। এখন আবার মঞ্চের দিকে ঝোঁক পড়েছে। কিন্তু নতুন সৃষ্টির ক্ষমতা নেই, পুরনো গল্পগুলির নাট্যরূপ দিচ্ছেন। দশ বছরে সাতাশখানা বই লিখেছেন। সৃষ্টির উৎস শুকিয়ে গেছে। অনেক আগেই সম্পূর্ণ ভেঙে পড়তেন, বদ্ধ-পাগল হয়ে যেতেন। শুধু অসাধারণ মনের জোর এখনো তাঁকে রক্ষা করে চলেছে। কিন্তু আর আশা নেই। এখন কথায় ও কাজে অসংলগ্নতা দেখা দিয়েছে ; লোকের নাম ভুলে যান, প্রসঙ্গ মনে থাকে না, শূন্যদৃষ্টিতে চেয়ে থাকেন। কোন অতল গহ্বরে যেন একটু একটু করে ডুবে যাচ্ছেন। ঘুমন্ত, মোহাচ্ছন্ন মানুষের মতো অত্যাবশ্যকীয় দৈনন্দিন কাজকর্ম করে যান। বোধশক্তি এখনো লোপ পায়নি। বুঝতে পারেন, কী ভয়ঙ্কর পরিণতির পথে অনিবার্য গতিতে এগিয়ে চলেছেন। রক্ষা পাবার একমাত্র উপায় আত্মহত্যা করা। কিন্তু বৃদ্ধা মা'র করুণ মুখের ছবি তাঁকে বাধা

দেয়। আর একটি বন্ধন হার্‌ভের অনাথা ছোট মেয়েটি। মোপাসাঁ গেলেই 'জ্যাঠা' বলে ছোট দুটি হাত দিয়ে গলা জড়িয়ে ধরে। তাছাড়া মোপাসাঁ এখন যেমন ভূত, কুকুর ও মাকড়সার ছায়া দেখেন তেমনি মাঝে মাঝে দেখেন আশার ছায়া। হয়তো ভালো হয়ে যাবেন।

লোকের কাছে আর গোপন নেই মোপাসাঁর মানসিক পরিবর্তনের কথা। খবর পৌঁছেছে প্যারিসে। একদিন সকালে প্যারিস থেকে একটি কাগজ এল মোপাসাঁর হাতে। প্রথম পৃষ্ঠায় মোপাসাঁর মানসিক লক্ষণ বিশ্লেষণ করে একটি চাঞ্চল্যকর প্রবন্ধ ছাপা হয়েছে। এই কাগজের সম্পাদক কতবার ধর্না দিয়েছে তাঁর একটি লেখার জন্য। মোপাসাঁ সম্পূর্ণ প্রবন্ধটি নীরবে পড়ে শেষ করেন। দৃঢ় মুষ্টির মধ্যে কাগজটা ধরে শূন্যদৃষ্টিতে চেয়ে থাকেন। চোখজ্বালা করে, মাথা চন্‌চন্‌ করে, কিন্তু মানহানি মামলা দায়ের করবার কথা মনে আসে না। প্রতিবাদ করবার জন্য যে নিম্নতম শক্তিটুকু প্রয়োজন তা আর অবশিষ্ট নেই। দেহ অবসন্ন, মস্তিষ্ক অবসাদগ্রস্ত। কথা দিয়ে, লেখা দিয়ে, প্রতিবাদ জানাবার মত শক্তি নেই। যত পারো আঘাত করো তোমরা। প্রতিভার হাতি ভাগ্যের ফাঁদে পড়েছে।

১৮৯২ সাল, ১লা জানুয়ারি। বছরের প্রথম দিনে মা'র সঙ্গে দেখা করতে যাবেন। সকালে ঘুম থেকে উঠে দাড়ি কামাতে আরম্ভ করলেন। কিন্তু ক্ষুরটা ধরতে পারছেন না, হাত কাঁপছে। আয়নাতে মুখও দেখতে পাচ্ছেন না। চোখের সামনে একটা কুয়াশার ভারি পর্দা ঝুলছে। সেই কুয়াশার মধ্যে শুধু দেখা যাচ্ছে মা'র মুখ। নতুন বছরে মা তাঁকে কাছে ডাকছেন। কিন্তু মোপাসাঁর নড়বার ক্ষমতা নেই। চেয়ারের উপরে দু'হাতে মুখ ঢেকে তিনি বসে পড়লেন।

কয়েক ঘণ্টা পরে একটু ভালো বোধ হল শরীর। গেলেন মা'র সঙ্গে দেখা করতে। ছেলের অবস্থা দেখে মা শঙ্কিত হলেন। ধরে রাখতে চাইলেন তাঁকে নিজের কাছে। মা'র বাহুবন্ধন থেকে নিজেকে মুক্ত করে মোপাসাঁ ছুটে পথে বেরিয়ে পড়লেন।

সেদিন রাত্রিতে পিঠে অসহ্য বেদনায় ছটফট করতে লাগলেন মোপাসাঁ। কী একটা অদ্ভুত দুর্বলতা তাঁকে গ্রাস করেছে। সমস্ত দেহটা যেন আলগা হয়ে খুলে পড়ছে, হাড় থেকে মাংস, মাংস থেকে শিরা-উপশিরা। আর সহ্য হয় না। ড্রয়ার খুলে রিভলভারটা বের করলেন। তাক করলেন কপালের দিকে। কিন্তু একি! গুলি নেই! ফ্রাঁসোয়া গুলি সরিয়েছে; শান্তির পথে বাধা দিল, সে তাঁর শত্রু।

রাত প্রায় দু'টা। গোঙানির শব্দে ফ্রাঁসোয়ার ঘুম ভেঙে গেল। তাড়াতাড়ি এসে দেখে মোপাসাঁ ঘরের মাঝখানে দাঁড়িয়ে, তাঁর কণ্ঠদেশ থেকে অবিশ্রান্ত ধারায় রক্ত পড়ছে। চোখে বিভ্রান্ত, উন্মাদ দৃষ্টি। রিভলবার দিয়ে যা পারেননি কাগজ-কাটা বড় ছুরিটা দিয়ে তাই করতে চেষ্টা করেছিলেন। চেয়েছিলেন কণ্ঠনালী কাটতে।

ক্ষত গভীর নয়। ডাক্তার এসে সেলাই করে দিল, দিল ঘুমের ওষুধ। ঘুম ভাঙল পরদিন সকালে, কিন্তু মনের ঘুম আর ভাঙল না। ফিরে এল না সহজ, সুস্থ, চেতনাবোধ।

৪ঠা জানুয়ারি প্যারিসের সকল সংবাদপত্রে ফলাও করে ছাপা হল মোপাসাঁর মস্তিষ্ক-বিকৃতির খবর। কাগজের প্রতিনিধিরা দল বেঁধে প্যারিস থেকে এসেছে মোপাসাঁর বাড়িতে। বিশেষ খবর সংগ্রহ করতে চায় তারা। পাগল মোপাসাঁর একটা ছবি সংগ্রহ করতে পারলে, পাগলামির লক্ষণগুলি দৃষ্টান্ত দিয়ে প্রত্যক্ষদর্শীর বিবরণ ছাপাতে পারলে, পাঠকদের কৌতূহল তৃপ্ত হবে। ফ্রান্স উন্মুখ হয়ে আছে আরো খবর জানবার জন্য। কৌতূহল সাংবাদিকদের নিষ্ঠুর করেছে। রুগ্ন মানুষটির স্বস্তিতে বিঘ্ন ঘটাতে তাদের দ্বিধা

নেই।

কয়েকদিন পরে মোপাসাঁকে পাঠানো হল একটি উন্মাদ চিকিৎসালয়ে। এখানে উন্মাদ অবস্থায় মোপাসাঁ মাঝে মাঝে বলতেন, ভগবানের কথা। অথচ এতদিন তিনি ধর্ম ও ঈশ্বরকে অস্বীকার করেছেন। মোপাসাঁ বিদ্রূপ করে বলতেন, ধর্ম সংসারী লোকের কাছে ছাতার মতো। বৃষ্টি নামলে ছাতার কথা মনে পড়ে, তেমনি দুঃসময় এলে মনে পড়ে ধর্মের কথা। কোন বিচিত্র উপায়ে এই অস্বাভাবিক মানসিক অবস্থার মধ্যেও মোপাসাঁ হয়ত বুঝতে পেরেছিলেন তাঁর চরম দুঃসময় এসেছে। তাই মাঝে মাঝে প্রার্থনার ভঙ্গিতে চোখ বুজে অনেকক্ষণ বসে থাকতেন : পরিচারককে হঠাৎ আদেশ করতেন, ওরে, দরজা-জানালা খুলে দে, শয়তান বেরিয়ে যাক্। আবার ডাক্তারকে সামনে পেয়ে বলতেন, "শোননি ডাক্তার, ঈশ্বর ইফেল টাওয়ারের চূড়া থেকে ঘোষণা করেছেন, আমি তাঁর ছেলে?"

নিজের ঘরে একা একা কথা বলে যান অনর্গল। কার সঙ্গে কথা বলছ? "কেন, আমার গুরু ফ্লোবের আর ছোট ভাই হারভের সঙ্গে! কিন্তু ওদের কণ্ঠস্বর এত ক্ষীণ যে ভালো করে শুনতে পাই না তাদের কথা। যেন বহুদূর থেকে কথা ভেসে আসছে।"

কখনো কখনো কাগজ-কলম আনতে বলতেন। ঘণ্টার পর ঘণ্টা কাগজে হিজিবিজি আঁকতেন। বোধগম্য বাক্য একটিও লিখতে পারতেন না। তাঁকে হত্যার ষড়যন্ত্র করে বিষ-মাখানো খাবার দেওয়া হচ্ছে, এই অভিযোগে কখনো কখনো দিনের পর দিন না খেয়ে থাকতেন। কয়েক বছর আগে *Le Horla*-তে পাগলের লক্ষণ সম্বন্ধে যে-সব ভবিষ্যদ্বাণী করেছিলেন, নিজের ক্ষেত্রে তা হুবহু মিলে যাচ্ছে।

১৮৯৩ সালের ৬ই মার্চ মোপাসাঁর নাটক সর্বপ্রথম Comedic Francaise-এ অভিনীত হল। এর চেয়ে বড় সম্মান ফরাসি নাট্যকাররা আশা করতে পারে না। নাটকের অভিনয় দেখে শত শত দর্শক যখন হাসিতে ফেটে পড়ছে, তখন নাট্যকার পাগলা-গারদের এক নিঃসঙ্গ কক্ষে অর্ধমৃত অবস্থায় পড়ে আছেন। দেহ কাঠির মতো শীর্ণ, গাল বসে গেছে, চোখ ঢুকেছে কোটরে, গলার স্বর প্রায় লোপ পেতে বসেছে। ফিসফিস করে আপন মনে কথা বলেন, ভালো করে শোনা যায় না। যে-দেহ নিয়ে মোপাসাঁর গর্বের শেষ ছিল না সে-দেহ এখন অবশ, অসাড় হয়ে এসেছে। ৬ই জুলাই (১৮৯৩) মাত্র তেতাল্লিশ বছর বয়সে সেই অথর্ব দেহে প্রাণের স্পন্দন স্তব্ধ হয়ে গেল।

তিনদিন পরে সমাধি। প্যারিসের প্রায় সকল শিল্পী ও সাহিত্যিক শ্রদ্ধা নিবেদন করতে উপস্থিত হয়েছেন সমাধিক্ষেত্রে। উন্মুক্ত কবরের সামনে দাঁড়িয়ে আবেগ-কম্পিত কণ্ঠে জোলা মোপাসাঁর সাহিত্য-প্রতিভা স্মরণ করে শ্রদ্ধাঞ্জলি জ্ঞাপন করলেন। সৌভাগ্য এবং দুর্ভাগ্য দুই-ই এমন চরমভাবে আর কারো জীবনে আসেনি। সমসাময়িক সামাজিক ও রাজনৈতিক সমস্যাকে সম্পূর্ণ উপেক্ষা করতে পেরেছেন বলেই মোপাসাঁর সাহিত্য আজ-কাল-পরশুর ঊর্ধ্বে ; তা সর্বকালের সর্বদেশের সাহিত্য হতে পেরেছে। জীবনবিলাসী মোপাসাঁর শিল্পসৃষ্টির মূল সুর জীবনের প্রতি নিবিড় প্রেম। তাই মোপাসাঁর সাহিত্যের আবেদন কখনো পুরনো হবার আশঙ্কা নেই।

মোপাসাঁ জীবনে অনেক ভুল করেছেন, জীবনের দেবতা তার জন্য চরম প্রতিশোধ গ্রহণ করেছেন। কিন্তু ব্যক্তিগত জীবনের উচ্ছৃঙ্খলতা শিল্পসৃষ্টিতে শৈথিল্য আনেনি। শিল্পের মন্দিরে মোপাসাঁ ভক্ত, বিশুদ্ধাত্মা পূজারী। ব্যক্তিগত জীবনের দুঃখ ও বেদনা, যন্ত্রণা ও হতাশা যথাসম্ভব দূরে রেখে সাহিত্য রচনা করেছেন। তবু মোপাসাঁর রচনার প্রকৃত উপলব্ধির জন্য তাঁর জীবনের পরিচয়ও জানা প্রয়োজন। আর সে-জীবন একটি রসসমৃদ্ধ

গল্পের উপকরণে পূর্ণ। মোপাসাঁর মৃত্যু এই বিয়োগান্ত জীবন-কাহিনী সমাপ্ত করল। তাঁর রচনা-সংগ্রহে এ গল্পের স্থান নেই। কিন্তু বিশ্ব-সাহিত্যের ইতিহাসে এটি হয়ে রইল একটি অমূল্য সংযোজন।

# ফ্রাঁসোয়া মোরিয়াক

১৮৮৫—১৯৭০

প্রথম মহাযুদ্ধের পরে ফরাসি সাহিত্যে অগ্রণী ঔপন্যাসিক হিসাবে যাঁরা প্রতিষ্ঠালাভ করেছেন ফ্রাঁসোয়া মোরিয়াক (Francois Mauriac) তাঁদের অন্যতম। তাঁর প্রথম উপন্যাস, 'শৃঙ্খলিত শিশু', প্রকাশিত হয় ১৯১৩ খ্রীষ্টাব্দে। উল্লেখযোগ্য উপন্যাসগুলির প্রায় সবই ফরাসি পাঠকদের হাতে পৌঁছে গেছে দ্বিতীয় মহাযুদ্ধের সময় সীমার মধ্যে। মোরিয়াকের উপন্যাস ও গল্পগ্রন্থের সংখ্যা প্রায় ত্রিশ। এছাড়া লিখেছেন প্রবন্ধ, জীবনী এবং ধর্মসম্বন্ধীয় কয়েকটি বই।

কোনো কোনো ফরাসি সমালোচক বলেছেন, প্রুস্তের পরে ঔপন্যাসিক হিসাবে প্রথমেই নাম করতে হয় মোরিয়াকের। ফ্রান্সে প্রতিষ্ঠা লাভ করলেও বিদেশে তাঁর রচনার প্রচার হয়েছে অনেক বিলম্বে। এর কয়েকটি কারণ নির্দেশ করা যেতে পারে। প্রথমত তিনি রোমান ক্যাথলিক ভাবনার লেখক। ইংরেজ লেখক ইভলিন ও' এবং গ্রাহাম গ্রীনের তিনি সগোত্র। গ্রীনের সঙ্গে তাঁর ভাবনার সাদৃশ্য দেখা যায়। দ্বিতীয়ত অন্যান্য অনেক ঔপন্যাসিকের মতো সমকালীন সমস্যা তাঁর কাহিনীতে নেই বলা চলে। অবশ্য সমকালীন জীবন সম্বন্ধে তিনি মোটেই উদাসীন ছিলেন না। সমসাময়িক ঘটনার উপরে তিনি লিখতেন দৈনিক ও সাপ্তাহিক কাগজে। উপন্যাসে তাদের ছায়া বড় একটা পড়েনি। তৃতীয়ত ইংরেজি অনুবাদের মাধ্যমে তাঁর রচনাবলী পৃথিবীর বিভিন্ন দেশে প্রচারের সুযোগ এসেছে অনেক পরে। দ্বিতীয় মহাযুদ্ধের পর থেকেই তাঁর অধিকাংশ রচনার অনুবাদ শুরু হয়। কোনো কোনো বই প্রথম প্রকাশের চল্লিশ পঞ্চাশ বছর পরে অনুবাদ হয়েছে।

১৯৫২ খ্রীষ্টাব্দে নোবেল পুরস্কার পাবার পর মোরিয়াক স্বদেশে ও বিদেশে প্রতিষ্ঠা লাভ করেন।

মোরিয়াকের রচনা থেকে তাঁর প্রথম জীবনের পরিবেশকে বিচ্ছিন্ন করা যায় না। এই পরিবেশ পারিবারিক ও ভৌগোলিক। তাঁর রচনার প্রকৃতি ও বৈশিষ্ট্য বহুলাংশে এদের দ্বারা নিয়ন্ত্রিত। ফ্রান্সের বোর্দো অঞ্চলের এক সম্পন্ন পরিবারে ১১ই অক্টোবর ১৮৮৫ খ্রীষ্টাব্দে মোরিয়াক জন্মগ্রহণ করেন। বাবা ছিলেন 'ফ্রী থিঙ্কার', কিন্তু তাঁর প্রভাব পড়েনি ছেলের উপর। মোরিয়াকের বয়স দু'বছর পূর্ণ হবার পূর্বেই বাবার মৃত্যু হয়। তাঁদের চার ভাই ও এক বোনকে মানুষ করবার ভার পড়ল মা'র উপর। মা ছিলেন নিষ্ঠাবতী ক্যাথলিক। তাই পাঁচ বছর বয়সে মোরিয়াককে তিনি ভর্তি করে দিলেন ক্যাথলিক বিদ্যালয়ে। স্কুলের জীবন

ছিল অত্যন্ত কঠোর। সকাল সাড়ে পাঁচটায় স্কুলে যাবার জন্য বাড়ি থেকে বেরুতে হত, আর ফিরতে সন্ধ্যা সাতটা। স্কুলের পড়া থেকে মুক্তি পেয়ে মোরিয়াক অন্য ছেলেদের মতো খেলাধূলায় যোগ দিতেন না; বসতেন বই নিয়ে। আর একটা অভ্যাস ছিল তাঁর: নিজের খাতায় লিখে রাখতেন টুকিটাকি কথা যখন যা মনে আসত। জুল ভার্নের মোহ কাটিয়ে তেরো-চোদ্দ বছর বয়স থেকে উপন্যাস পড়তে আরম্ভ করেন। এক অজ্ঞাতনামা লেখিকার 'মাটির পা' উপন্যাসটি তাঁর কিশোর মনকে আলোড়িত করেছিল। বালজাক ও দস্তয়েভ্স্কির রচনা তাঁর উপর স্থায়ী প্রভাব বিস্তার করেছে। কিন্তু তবু 'মাটির পা' উপন্যাসের কথা তিনি কখনো ভুলতে পারেননি।

বিদ্যালয়ের পাঠ্যপুস্তকের মধ্যে পাসকাল ও রাসিন ছিল মোরিয়াকের প্রিয়। রাসিনের ট্র্যাজেডির সুর মোরিয়াকের রচনাকে স্পর্শ করেছে। পাসকাল শুধু তাঁর রচনায় নয়, জীবনেও প্রবেশ করেছেন। যে পাসকাল স্কুলে না পড়ে ষোল বছর বয়সের মধ্যে নিজের ঐকান্তিক চেষ্টায় গণিত শাস্ত্র আয়ত্ত করেছিলেন, যিনি আধুনিক হিসাব-যন্ত্রের আদিরূপ আবিষ্কার করেছিলেন, যিনি বিজ্ঞানের সূত্র দিয়ে ধর্মজীবনের প্রশ্নগুলির মীমাংসার চেষ্টা করেছিলেন, জীবনে প্রেমের অভিজ্ঞতা না থাকা সত্ত্বেও যিনি প্রেমতত্ত্ব নিয়ে বই লিখেছিলেন, সেই অদ্ভুত রোমান্টিক ব্যক্তিত্বসম্পন্ন পাসকালের জীবন মোরিয়াককে ছেলেবেলা থেকেই প্রবলভাবে আকর্ষণ করেছিল। তাঁর টেবিলের উপর দেখা যেত দৈনন্দিন হস্তস্পর্শে মলিন পাসকালের একখণ্ড *Pensees* বা 'চিন্তাধারা'। পরবর্তীকালে পাসকালের বাণী সংকলন ও সম্পাদনার ভার নিয়েছিলেন মোরিয়াক।

ছেলেবেলায় মোরিয়াক বড় অভিমানী ও বিষণ্ণ প্রকৃতির ছিলেন। এজন্য হয়ত তাঁর দুর্বল দেহ দায়ী। এবং এদিক থেকেও পাসকালের প্রতি মোরিয়াকের আকর্ষণের একটা কারণ রয়েছে। পাসকাল আজীবন স্বাস্থ্যহীনতার গ্লানি ভোগ করে গিয়েছেন। মোরিয়াকও তেমনি করেই ভুগেছেন। বিশেষ করে শেষ জীবনে। মৃত্যুর কিছুকাল আগে বাড়ির মধ্যে পড়ে গিয়ে তাঁর কাঁধের হাড় ভেঙে যায়। এই আঘাতের জের চলেছে তাঁর জীবনের শেষ দিন পর্যন্ত।

বোর্দোরি স্কুলে মোরিয়াকের মেধাবী ছাত্র বলে খুব নাম হয়। বিশেষ করে সাহিত্যপত্রে কেউ তাঁর সঙ্গে এঁটে উঠতে পারত না। এখানকার পড়া শেষ করে ১৯০৬ খ্রীষ্টাব্দে মোরিয়াক উচ্চশিক্ষার জন্য প্যারিস এলেন। হোস্টেলের সাহিত্যানুরাগী ছাত্রদের সাহচর্যে সাহিত্যচর্চার সুযোগ পাওয়া গেল। আগেই কিছু কিছু লেখার অভ্যাস ছিল; এখন অনুকূল পরিবেশে সে অভ্যাস নিয়মিত হল। গুণের দিক থেকেও রচনায় উন্নতি দেখা দিল। এ সময় মোরিস বারেস, আঁদ্রে জিদ, পলক্লোদেল প্রভৃতি ছিলেন তাঁর প্রিয় লেখক। জিদকে অবশ্য পরে তিনি কঠোরভাবে সমালোচনা করেছেন অশ্লীলতার অভিযোগে।

প্যারিসের সাময়িকপত্রে একে একে তাঁর কবিতা, আলোচনা ও সমালোচনা বেরুতে শুরু হল। ১৯০৯ খ্রীষ্টাব্দে বের হল তাঁর প্রথম কাব্যগ্রন্থ *Les Mains Jointes.* লেখকদের প্রথম বই সাধারণত যেমন হয়, তেমনই সাহিত্যগুণের ক্ষীণতা লক্ষণীয়। তথাপি কয়েকজন সমালোচকের প্রশংসাসূচক মন্তব্য তাঁকে উৎসাহিত করল। তিনি স্থির করলেন, সাহিত্যচর্চা হবে তাঁর জীবনের ব্রত। দ্বিতীয় কাব্যগ্রন্থ প্রকাশের পর কবিতা ত্যাগ করে লিখতে আরম্ভ করলেন উপন্যাস। তাঁর প্রথম উপন্যাস **L'Enfant** *charge de Chaines* প্রকাশিত হয়েছিল ১৯১৩ খ্রীষ্টাব্দে। এই কাহিনীতে এবং *Commencements* **d'une** *vie* (জীবন প্রভাত, ১৯৩২) উপন্যাসে মোরিয়াকের ছেলেবেলার আত্মজীবনীমূলক ছবি পাওয়া যায়।

কবিতা লেখা বন্ধ করলেও সাহিত্যে কাব্যের প্রাধান্য মোরিয়াক স্বীকার করতেন। সাহিত্যের সব শাখার রচনাই কাব্যপ্রাণতার দ্বারা গুণান্বিত হয়। আর, তাঁর মতে, কবিপ্রাণ না থাকলে মহৎ ঔপন্যাসিক হওয়া যায় না। তিনি বলেছেন :"A great novelist is first of all a great poet. Both Proust and Tolstoy were because their power of suggestion was boundless."

প্রথম উপন্যাস বের হবার অল্প দিন পরেই ফরাসি সরকারের রাজস্ব বিভাগের এক উচ্চপদস্থ কর্মচারীর মেয়েকে মোরিয়াক বিয়ে করেন। নবদম্পতি বেড়াতে গেলেন ইতালি। সেখান থেকে ফিরে আসবার সঙ্গে সঙ্গে প্রথম মহাযুদ্ধ শুরু হয়ে যায়। যুদ্ধে যেতে হবে। সেনাবাহিনীর চিকিৎসা বিভাগে হাসপাতালের সহকারীরূপে যোগ দিলেন তিনি। কিন্তু মোরিয়াকের স্বাস্থ্য কোনো দিনই ভালো ছিল না। যুদ্ধক্ষেত্রের কঠোর পরিশ্রমে তাঁর দেহ ভেঙে পড়ল। সামরিক কাজে অক্ষম বিবেচিত হওয়ায় তিনি মুক্তি পেলেন।

এর পর থেকে ঐকান্তিক নিষ্ঠার সঙ্গে আরম্ভ করলেন লেখা। ঔপন্যাসিক হিসাবেই তাঁর প্রতিষ্ঠা। কিন্তু তিনি নাটক, প্রবন্ধ, জীবনীও লিখেছেন। বিখ্যাত দৈনিক ও সাময়িকপত্রে নিয়মিত তাঁর লেখা বেরুতো। এসব লেখায় ছিল প্রধানত সমকালীন ঘটনাবলীর প্রতিক্রিয়ার প্রকাশ। স্পেনের গৃহযুদ্ধ, আলজিয়ার্সের সমস্যা, জেনারেল দ্য গ্যলের ক্ষমতা লাভ ইত্যাদি নানা বিষয়ে তিনি লিখেছেন। দ্বিতীয় মহাযুদ্ধের সময় ফ্রান্স যখন জার্মান অধিকারে, তখনও তাঁর প্রতিবাদমুখর কলম গোপনে কাজ করে চলেছে। এই সব রচনা সংকলিত হয়েছে তিন খণ্ডের *Journal*-*এ*(১৯৩৪—১৯৪০)। কোনো কোনো রচনায় তাঁর উৎকৃষ্ট গদ্যশৈলীর সঙ্গে আমাদের পরিচয় ঘটে।

মোরিয়াকের নাটক সাহিত্যগুণে বিশেষ সমৃদ্ধ না হলেও দর্শকদের অভিনন্দন লাভ করেছিল। *Asmodée* (১৯৩৮) সরকারি থিয়েটারে অভিনীত হবার দুর্লভ গৌরব লাভ করেছিল। Comedie *Francaise*-এ জীবিত লেখকের নাটক অভিনীত হবার রীতি নেই।

এছাড়া মোরিয়াক লিখেছেন রাসিন, পাসকাল, প্রুস্ত ও দ্য গ্যলের জীবনী। যীশু খ্রীষ্টের জীবনীতে তাঁর মানবিক গুণগুলির উপর জোর দেওয়ায় বেশ বিতর্কের সৃষ্টি হয়েছিল। ধর্ম ও সাহিত্যের উপরও তাঁর কয়েকটি বই আছে। 'হোয়াট আই বিলীভ' (১৯৬৩) বইটি থেকে মোরিয়াকের রচনার পটভূমিকা স্পষ্ট হবে। আর একটি বই, **Men I Hold Great** (1952) পাঠকদের বুঝতে সাহায্য করবে কোন কোন লেখক প্রভাব বিস্তার করেছেন মোরিয়াকের উপর। এখানে তিনি শ্রদ্ধা নিবেদন করেছেন পাসকাল, মলিয়ের, ভোল্‌তেয়ার রুশো, শাতোব্রিয়াঁ, বালজাক, ফ্লোবের, জিদ, গ্রাহাম গ্রীন প্রভৃতির প্রতি।

রাসিন ও পাসকালের প্রভাবের কথা পূর্বে উল্লেখ করা হয়েছে। কিন্তু মোরিয়াকের রচনায় প্রুস্তের প্রভাব আরও গভীর। মোরিয়াক তাঁর পাত্র-পাত্রীর অন্তর্জগৎ যে-কৌশলে উন্মোচিত করেছেন তার মধ্যে প্রুস্তীয় রীতি ধরা পড়ে। প্রুস্তের রচনার সঙ্গে মোরিয়াকের যে নিবিড় পরিচয় ছিল তার প্রমাণ পাওয়া যায় তাঁর লেখা প্রুস্ত-সম্পর্কিত বইপত্র থেকে।

সমালোচকরা কেউ তাঁকে বলেন, একটা বিশেষ অঞ্চলের লেখক। তিনি প্রধানত বোর্দো অঞ্চলের পরিবেশ ও নরনারীদের নিয়ে তাঁর কাহিনী রচনা করেছেন। এ-কথা স্বীকার করেও নিঃসন্দেহে বলা চলে তাঁর সৃষ্ট পাত্রপাত্রীরা আঞ্চলিকতার ঊর্ধ্বে শাশ্বত মানবসত্তার সঙ্গে একাত্ম হতে পেরেছে। তাঁর কাহিনীর সুখ-দুঃখ, আশা-আকাঙ্ক্ষা, প্রেম ও ঘৃণা, যন্ত্রণা ও হতাশা, বোর্দোর ভৌগোলিক সীমা অতিক্রম করে দেশ-বিদেশের পাঠকদের অন্তর স্পর্শ

করতে পেরেছে বলেই মোরিয়াক তাদের প্রিয় লেখক।

এছাড়া সকলেই বলবেন, মোরিয়াকের জীবনবীক্ষা খোলা চোখে নয়, তিনি জীবনকে দেখেছেন ক্যাথলিক দৃষ্টিকোণ থেকে। পাপ-পুণ্যের সংঘাত এবং পাপীর মানসিক দ্বন্দ্বই তাঁর রচনায় প্রাধান্য পেয়েছে। মোরিয়াক নিজে এ সম্বন্ধে বলেছেন :

**"I am a metaphysician working on the concrete. Owing to a certain gift of atmosphere, I try to make the Catholic universe of evil perceptible, tangible, odorous. The theologians give us an abstract idea of the sinner; I give him flesh and blood."**

ক্যাথলিক সমালোচকেরা মোরিয়াকের এই 'ক্যাথলিক ইউনিভার্সকে' পুরোপুরি স্বীকার করেন না। কারণ মোরিয়াকের জগতে পাপ ও পাপী প্রধান, ঈশ্বর অপ্রধান। নিরপেক্ষ সমালোচক অবশ্য এ-কথা মেনে নেবেন না। কাহিনীতে পাপ ও পাপীর প্রাধান্য থাকলেও সমাপ্তিতে তারা পর্যুদস্ত। ঈশ্বর বা তাঁর প্রতিভূ বিবেকের কাছে পাপী নতজানু। মোরিয়াকের ধর্মবোধ ফল্গুধারার মত কাহিনীর অন্তরালে থাকে। তাঁর প্রথম সারির কয়েকটি উপন্যাসে ভগবানের উল্লেখ দু-এক বারের বেশি পাওয়া যায় না।

তিনি তারেসের *(Therese)* মুখবন্ধে বলেছেন, লোকে হয়ত বলবে আমি তাদের কথা লিখি না কেন যাদের গা দিয়ে ধর্ম চুঁইয়ে পড়ছে, যাদের জীবন স্বচ্ছ, গোপন কিছুই নেই, এদের জীবন এমনিতেই স্বপ্রকাশ, গল্পরচনার সুযোগ কম। কিন্তু আমি তাদের কথা জানি, যাদের হৃদয় কামনা-বাসনার নিচে চাপা পড়ে আছে। এদের হৃদয়ের কথা উদ্ধার করে প্রকাশ করাই আমার কাজ।

তিনি বারবার বলেছেন, খনিগর্ভে চাপা পড়া শ্রমিকের মতো আমরা যেন জীবন্ত সমাধি লাভ করেছি। আমাদের হৃদয় নিষ্ক্রমণের পথ খুঁজে পায় না। সহস্র লোভ ও কামনার গহ্বরে আমাদের সমাধি হয়েছে। তাই আমাদের সত্য পরিচয় পাওয়া কঠিন। মোরিয়াকের পিতা-পুত্র, স্বামী-স্ত্রী কেউ কাউকে যথার্থরূপে চেনে না ; যে যাকে সত্যি ভালোবাসে জীবনে সে তাকে পায় না। এই অপরিচিতি থেকে জীবনে দুঃখ আসে। নিজেকেও ভালো করে জানি না বলে পাপের পথে পা বাড়াই। সমাজে ও ন্যায়াধিকরণে যারা অন্যায়ের বিচার করে তারা অনুচিত কার্যের সত্যিকার পটভূমিকা উপলব্ধি করতে পারে না। এমন কি, অপরাধী নিজেও তার অপরাধ সম্বন্ধে সচেতন নয়। তারেসকে যখন প্রশ্ন করা হল সে কেন তার স্বামীকে হত্যা করতে চেয়েছিল, তখন হঠাৎ সে আবিষ্কার করল এ-কথার জবাব দেওয়া সহজ নয়। অপরাধীকে আমরা নির্মম ঘৃণার নিচে ঠেলে দিই। পাপের কুণ্ড থেকে উঠে আসবার পথে তথাকথিত ধার্মিকরা প্রাচীর তুলে দেয়। তাই একবারের পতনটা চিরদিনের পতন হয়ে দাঁড়ায়।

মোরিয়াক সমাহিত মানুষের আত্মার আর্তনাদ শুনতে পেয়েছেন। মাটির তলায় হীরা জহরতের সঞ্চয় কোথায় আছে তা তো উপর থেকে বোঝবার উপায় নেই। এর জন্য মাটি খুঁড়তে হয়। মোরিয়াক এই খননের দায়িত্ব নিয়েছেন। তিনি পাপীকে উদ্ধারের দাবি করেন না। কিন্তু পাপমণ্ডিত জীবনের নিচে অদৃশ্য যে-হৃদয় রয়েছে তার প্রকৃত পরিচয় তুলে ধরতে চেয়েছেন। তাঁর আবিষ্কারের ফলে দুষ্কৃতকারীর উপর ঘৃণা দূর হয়ে সহানুভূতি জাগে। অনুভব করি, একবার ভুল পথে গেলেই জীবনের সকল পথ বন্ধ হয়ে যাওয়া উচিত নয়।

তাঁর পাত্র-পাত্রীরা পাপাসক্ত, কিন্তু ধর্ম ও ন্যায়কে ভুলতে পারে না। তাই নিরন্তর তাদের অন্তর ভালো-মন্দর দ্বন্দ্বে ক্ষুব্ধ হতে থাকে। দেহ ও আত্মার বিরোধ আদিতম, শাশ্বত

এবং চরম যন্ত্রণাদায়ক। রুশ-জার্মান সংগ্রাম একদিন থেমে যায়, কিন্তু আমাদের মনের মধ্যে পাপ-পুণ্যের যে-সংগ্রাম তার বিরাম নেই। এই নিষ্করুণ মর্মান্তিক যুদ্ধ গভীর বেদনার ছায়া ফেলেছে মোরিয়াকের সকল কাহিনীর উপর। এ-বেদনা কোনো এক বিশেষ কাল বা দেশের নয়; সর্বকালের সকল মানুষ এর হাতে পীড়িত হয়েছে। তাই মোরিয়াকের ট্র্যাজেডির মহান গাম্ভীর্য সহজেই আমাদের আকৃষ্ট করে।

পাপকে মোরিয়াক ঘৃণা করেন, তাঁর সহানুভূতি পাপীর উপর। এজন্য পাপের ছবি তাঁর রচনায় নেই। তিনি শুধু ইঙ্গিত দিয়েছেন। যৌন আবেদনের চিত্রও মোরিয়াকের উপন্যাসে পাওয়া যাবে না।

শুধু বিকৃতচরিত্র নরনারীই তাঁর গল্পে ভিড় করেনি। মাঝে মাঝে কয়েকটি মধুর পার্শ্ব চরিত্রের সাক্ষাৎ মেলে।*Le Fin de La Nuit* এর তরুণী পরিচারিকা অ্যানা এমনি একটি সৃষ্টি। তারেস একা থাকে একটা ফ্ল্যাটে। অ্যানা তার কাজ সেরে সন্ধ্যার পর বাড়ি চলে যায়। কয়েকদিন যাবৎ তারেসের মন উদ্‌ভ্রান্ত হয়েছে; একা থাকতে ভয় পায়; মানুষের সান্নিধ্য কামনা করে। সেদিন সন্ধ্যায় বিদায় নিতে গিয়ে অ্যানা চলে আসতে পারল না। তারেস তাকে আঁকড়ে ধরল; একা থাকতে পারবে না; অন্তত ঘুম না আসা পর্যন্ত বসতে হবে। ইচ্ছা করলেই অ্যানা এই অনুরোধ ছুঁড়ে ফেলে দিতে পারত; কিন্তু তবু সে বসল। ভেবেছিল একটু বসেই উঠবে। কিন্তু তারেসের উত্তপ্ত মস্তিষ্কে ঘুম নামে না। রাত ন'টা বাজল ঢং ঢং করে। কথা ছিল ন'টায় সে আসবে। নতুন প্রেমে পড়েছে অ্যানা। তারেসের ঘন সান্নিধ্যে বসে সে শুনতে পাচ্ছে তার প্রেমিকের পদধ্বনি। তার ঘরের সামনে এসে পায়ের শব্দ থেমে গেল। সে চাপা গলায় ডাকছে, "অ্যানা, অ্যানা!" সাড়া না পেয়ে দ্বিধাজড়িত হাতে আস্তে আস্তে কড়া নাড়ছে। তারপর হতাশ হয়ে সে চলে গেল। ব্যর্থ হয়ে গেল তাদের প্রথম প্রেমের একটা রোমাঞ্চমধুর রাত। যার সঙ্গে শুধু টাকার সম্পর্ক, সেই কর্ত্রীর জন্য এমন একটা রাতকে বলি দেওয়া সাধারণ পরিচারিকার পক্ষে বড় কম স্বার্থত্যাগ নয়।

মোরিয়াকের সূক্ষ্ম মনোবিশ্লেষণ কখনো নীরস হয়ে ওঠে না, কারণ তাঁর কাহিনী নাটকীয় পরিস্থিতির আবর্তে পড়ে খরধার হয়। গল্প বলবার একটা বিশেষ রীতি আছে তাঁর, তা হল অতীতের রোমন্থন,—বর্তমান ঘটনা থেকে অতীতে ফিরে যাওয়া। তাঁর 'সাপের গেরো' উপন্যাসের নায়ক বৃদ্ধ বয়সে নিজের জীবনের কাহিনী লিখে রাখছে এই আশায় যে, মৃত্যুর পরে স্ত্রী এ থেকে তার সত্য পরিচয়টা জানতে পারবে। কারণ দীর্ঘকাল স্বামী-স্ত্রী রূপে বাস করেও তারা পরস্পরের নিকট অপরিচিত। তারেসের গল্প বলতেও মোরিয়াক এই রীতির আশ্রয় নিয়েছেন। স্বামী হত্যার অভিযোগ থেকে মুক্তি পেয়ে তারেস বাড়ি যাচ্ছে, আর তার ভ্রমণের পটভূমিকায় আগের ঘটনাগুলি বলেদেওয়া হল।'প্রেমের মরুভূমি'-র রেমঁ দীর্ঘ সতেরো বছর পরে এক রেস্তোরাঁয় নায়িকার দেখা পেল। এই সুযোগে মোরিয়াক তাঁর গল্পটা বলে নিলেন। তাঁর মতো শক্তিশালী লেখকের হাতে কাহিনী এগিয়ে নেবার এই কৌশল চমৎকার উৎরে গেছে।

মোরিয়াক ক্লাসিকাল রীতির পক্ষপাতী। যা অনাবশ্যক তাকে তিনি কখনো রচনায় স্থান দেননি। তাঁর কাহিনী শাখা-প্রশাখায় পল্লবিত নয়; অনেক উপন্যাসই একটি বড় গল্পের মতো। ভাষায় কিংবা অনুভূতিতে কোথাও প্রয়োজনাতিরিক্ত আবেগ সৃষ্টির প্রয়াস নেই। বোর্দো অঞ্চলের প্রাদেশিকতা দোষ খানিকটা থাকলেও তাঁর ভাষা প্রাঞ্জল, বেগবান, কবিত্বময়। ভাষার পিঠে চড়ে কাহিনী অনায়াস গতিতে ছুটে চলে।

এত সব বলবার পরও মনে হয়, আসল কথাটাই বলা হয়নি। হয়ত বলা যায়ও না। হাজারো ব্যাখ্যার মধ্যে শিল্পীর মন্ত্রগুপ্তি, তাঁর নিগূঢ় কৌশল ধরা পড়ে না। মোরিয়াকের বই হাতে নিয়ে গল্পের মধ্যে ডুবে যেতে হয়।

'দি কিস্ টু দি লেপার' (১৯২২) মোরিয়াককে ঔপন্যাসিক হিসাবে প্রতিষ্ঠা লাভ করতে সহায়তা করেছে। এটি তাঁর অন্যতম শ্রেষ্ঠ উপন্যাস, সে-বিষয়ে সন্দেহ নেই। ক্যাথলিক জীবনাদর্শের সঙ্গে বর্তমান কালের ব্যক্তি ও সমাজ জীবনে যে সংঘাত চলছে তারই বিভিন্ন রূপ মোরিয়াক উপন্যাসের বিষয়বস্তু হিসাবে গ্রহণ করেছেন। 'দি কিস্ টু দি লেপার' বিবাহের স্বাভাবিক প্রবৃত্তি ও ব্রহ্মচর্য সম্বন্ধে ক্যাথলিক উচ্চাদর্শের মধ্যে দ্বন্দ্বের চিত্র। আত্মার মিলন বড়, না দেহের মিলন ? এই সমস্যা জ্যঁ পেলুয়ের ও নোয়েমির বিবাহিত জীবন বিক্ষুব্ধ করে তুলেছিল।

জ্যঁ পেলুয়েরের মা'র মৃত্যু হয়েছে ছেলেবেলায়। দেখতে কুৎসিত। অনাদরে মানুষ হয়েছে বলে তার হৃদয় বড় অনুভূতিপ্রবণ। নানা কারণে তার পড়াশুনাও বেশি দূর অগ্রসর হতে পারেনি। সবাই বলত বিয়ে করবার মতো কোনো যোগ্যতাই তার নেই। কোনো মেয়েই তাকে বিয়ে করতে রাজি হবে না। কিন্তু বাবার আগ্রহে ও মধ্যস্থতায় বিয়ে হল নোয়েমির সঙ্গে। নোয়েমি সুন্দরী, ধর্মপ্রাণ শান্ত স্বভাবের মেয়ে। তাকে পেয়ে পেলুয়ের হাতে স্বর্গ পেল। কিন্তু ভুল ভাঙল দু'দিনের মধ্যেই। দেহের সম্পর্ক কেউ সহজভাবে গ্রহণ করতে পারল না। সহজকে অস্বীকার করবার শাস্তি হিসাবে তাদের জীবন বিষময় হয়ে উঠল। বিবাহিত জীবন সফল হবার আশা নেই দেখে পেলুয়ের চলে গেল প্যারিস। বিচ্ছেদ স্বামী-স্ত্রীর মধ্যে আকর্ষণ তীব্রতর করে তুলল। নোয়েমি লিখল স্বামীকে ফিরে আসবার জন্য। কিন্তু ফিরে আসবার পর আবার যখন দৈহিক সান্নিধ্যের প্রশ্ন উঠল তখনই প্রবল হয়ে দেখা দিল সেই পুরনো দ্বন্দ্ব। শয্যা পৃথক করেও সমস্যা এড়ানো গেল না। দু'জনেই মানসিক যন্ত্রণায় তিলে তিলে দগ্ধ হতে লাগল।

প্যারিসের বাতাস থেকে পেলুয়ের নিয়ে এসেছে ফুসফুসের দুরারোগ্য ব্যাধি। ব্যাধির আক্রমণে দেহ ক্রমশ ক্ষীণ হয়ে যাচ্ছে। কিন্তু আশ্চর্য, দেহ যত ক্ষীণ হতে থাকে, ইন্দ্রিয় যত দুর্বল হয়, ততই সে নোয়েমিকে হৃদয়ের মধ্যে নিবিড় করে পায়। দেহের কামনা অস্তমিত হল ; এবার আর দ্বন্দ্ব নেই ; এখন আত্মার সঙ্গে আত্মার মিলন। স্বামীর মৃত্যুর পর নোয়েমি তার স্মৃতিপূজায় জীবন উৎসর্গ করল।

'দি কিস্ টু দি লেপার' থেকে আমরা মোরিয়াকের উপন্যাসের বিষয়বস্তু ও কলাকৌশলের স্বরূপ উপলব্ধি করতে পারি। পরবর্তী উপন্যাসে কাহিনী নূতনতর হয়েছে, লিপিচাতুর্যে এসেছে নবতর রূপান্তর, কিন্তু লেখকেব মূল বক্তব্যের আভাস এই উপন্যাসেই পাওয়া যায়। পরবর্তী উপন্যাসগুলিতে ঘটনা, পরিবেশ ও চরিত্রের বদল হয়েছে। অভিজ্ঞতা বৃদ্ধির সঙ্গে সঙ্গে শিল্পকলার প্রয়োগ হয়েছে সূক্ষ্মতর,—প্রভেদ প্রধানত এই। পার্থিব সুখের প্রলোভনের সঙ্গে আত্মার দ্বন্দ্বই সেই মূল কথা। এই দ্বন্দ্ব বাইরে থেকে এসে কেউ ঘটায় না। বাইরের শত্রুর সঙ্গে সংগ্রাম করা সহজ। কিন্তু নিজের মধ্যেই নিরন্তর যে-দ্বন্দ্ব চলে সু ও কু-র আধিপত্য বিস্তারকে কেন্দ্র করে, সে বড় নির্মম, হৃদয়কে ক্ষতবিক্ষত করে।

মোরিয়াকের তিনটি বহু-পঠিত ও বহু-আলোচিত উপন্যাস–*The desert of Love* **(1925),** *Therese (1927)* এবং *Viper's Tangle (1932)*-এই অপরিসীম যন্ত্রণাদায়ী কাহিনীর সূত্রে গ্রথিত। পাত্র-পাত্রী আলাদা, ঘটনা সংস্থাপনার ক্ষেত্র পৃথক, কিন্তু সমস্যা ও

যন্ত্রণার গোত্র এক।

'প্রেমের মরুভূমি'-র ডাক্তার কুরাজ, মারিয়া ক্রশ ও রেমঁকেও ভোলা যায় না। অনেকে বলেন, এটি মোরিয়াকের শ্রেষ্ঠ উপন্যাস। 'প্রেমের মরুভূমি' প্রকাশের পর তিনি কথা-সাহিত্যে ফরাসি একাডেমির শ্রেষ্ঠ পুরস্কার পান।

মারিয়া ক্রশ একটি শিশু সন্তান নিয়ে বিধবা হয়েছে। এই ছেলের চিকিৎসা উপলক্ষ্যে হল ডাক্তার কুরাজের সঙ্গে পরিচয়। ছেলে শেষ পর্যন্ত বাঁচল না, কিন্তু যাতায়াতটা থেকে গেল। ডাক্তার কুরাজ গম্ভীর প্রকৃতির কর্তব্যপরায়ণ লোক। স্ত্রী, পুত্র এবং পরিবারের অন্য কারো সঙ্গে তাঁর অন্তরঙ্গতা নেই। তাঁর মন নিঃসঙ্গ। হঠাৎ বহুনিন্দিতা মারিয়ার প্রতি তাঁর দুর্নিবার আকর্ষণ জাগল। সমস্ত দিনের কাজের মধ্যে সেই মুহূর্তটির জন্য লালায়িত হয়ে থাকেন কখন মারিয়ার সঙ্গে দেখা হবে। মারিয়া ডাক্তারকে শ্রদ্ধা করে, তার বেশি কিছু দিতে পারল না। এক চিঠি দিয়ে মারিয়া তাঁর সঙ্গে সম্পর্ক শেষ করে দিল। চিঠিতে তুলে দিয়েছে মেতারলিঙ্কের একটা লাইন : "এমন দিন আসবে, এবং সে-দিন বেশি দূরে নেই, যখন ইন্দ্রিয়ের সাহায্য ছাড়াও আত্মার সঙ্গে আত্মীয়তাটা অনুভব করা যাবে।"

ডাক্তারের ছেলে রেমঁ তখন স্কুলে পড়ে। অল্প বয়সেই সে বখাটে নাম কিনেছে। স্কুল থেকে ফেরবার পথে ট্রামে মারিয়ার সঙ্গে আলাপ হয়ে গেল। মারিয়ার নামের সঙ্গে অপবাদ জড়িত ছিল বলে উদ্ভিন্নযৌবন রেমঁ সহজেই তার প্রতি আকৃষ্ট হল। তাছাড়া অল্প বয়সে প্রেম-প্রয়াসী বলে অন্য মেয়েরা তাকে ঠাট্টা-বিদ্রূপ করত। কিন্তু মারিয়া তার সঙ্গে এমন ব্যবহার করল যাতে রেমঁ উৎসাহিত হল। একদিন কামনাজর্জর চিত্তে রেমঁ গেল মারিয়ার বাড়ি, কিন্তু মারিয়া সাড়া দিল না। আহত হৃদয়ে অতৃপ্ত কামনা নিয়ে ফিরতে হল রেমঁকে।

এরপর রেমঁর জীবনে নূতন অধ্যায় আরম্ভ হল। পরিবারের সঙ্গে সম্পর্ক ঘুচল ; সে গেল প্যারিস। একটি মেয়ের কাছ থেকে যা চেয়ে পায়নি প্যারিসের পথে পথে হাজারো মেয়ের মধ্যে তাই সে খুঁজে বেড়াতে লাগল। কিন্তু কামনার নির্বাণ কই ? অতীত থেকে একটি অচুম্বিত মুখ সিনেমার ক্লোজআপের মতো ক্রমশ বড় হয়ে তার চারপাশে ভেসে বেড়ায়। শান্তি নেই। এত মেয়েকে জেনেছে, তবু একটি মেয়ের অভাবে তার কৌমার্য ঘুচল না। দুর্লভ জীবন ; জীবনের একটিমাত্র কামনা তৃপ্ত হল না ; অথচ এর জন্য সে জীবনটাকে ধুলোর মতো বাতাসে উড়িয়ে দিয়েছে।

সতেরো বছর কেটে গেছে। এই দীর্ঘকাল সে আশা করেছে মারিয়া ক্রশের সঙ্গে একদিন দেখা হবে। অন্তত এই আশাটুকু পূর্ণ হল। হঠাৎ রেস্তোরাঁয় দেখা পেল মারিয়া এবং তার স্বামীর। একদিন মারিয়া ভিক্তর লারুসেলের রক্ষিতা ছিল, আজ তাকে বিয়ে করেছে। একটু দূর থেকে দু'জনে দু'জনকে লক্ষ্য করতে লাগল। ঘনিষ্ঠ হবার সুযোগ এল যখন লারুসের মাতাল হয়ে পড়ে গিয়ে আঘাত পেল। রেমঁর সাহায্যে অচৈতন্য স্বামীকে বাড়ি নিয়ে এল মারিয়া। একটা চিকিৎসক সম্মেলন উপলক্ষ্যে ডাক্তার কুরাজও প্যারিসে ছিলেন। রেমঁ তাঁকে টেলিফোন করে আনাল। রোগীর ব্যবস্থা করে বিদায় নেবার আগে সিঁড়িতে দাঁড়িয়ে দু'চারটে কথা হল মারিয়ার সঙ্গে। তাতেই বোঝা গেল ডাক্তার এখনো ভোলেননি মারিয়াকে। বরং বহুদিনের ব্যবধানে সে আকর্ষণ আরো তীব্র হয়েছে। মারিয়া স্বামীর কাছে ফিরে এসে বলল, তুমি বিদ্রূপ কোরো না ; কিন্তু আজ মনে হচ্ছে, ডাক্তার আমাকে সত্যি ভালোবাসত। স্বামী ঘুমাবার পর রেমঁ যেখানে বসেছিল সে জায়গায় মারিয়া তার কম্পিত মুখের কোমল স্পর্শ বুলিয়ে দিল।

রেমঁ তার বাবার নূতন পরিচয় পেল ; সহানুভূতিতে ভরে উঠল তার মন। তাদের শুধু

পিতা-পুত্রের সম্পর্ক নয় ; দু'জনেই মারিয়াকে কামনা করেছিল, দু'জনেই ব্যর্থ হয়েছে। কিন্তু এই ব্যর্থতা তারা একভাবে গ্রহণ করেনি। তার বাবা সংযম ও ধর্মের পথ ধরেছেন, আর সে নিয়েছে পাপের পথ। দেখা গেল কামনা সংযমের দ্বারা গভীর হয়, ভোগের পথে হয় তীব্রতর। তাকে জয় করবার পথ নেই। এই সংসারের মরুভূমিতে আমরা মরূদ্যানের মতো। দুই মরূদ্যানের মধ্যে দুস্তর অনুর্বর বালুরাশির ব্যবধান। মিলতে চাই, এই ব্যবধানের জন্য পারি না। তাই অতৃপ্ত কামনা বুকে করে নিঃসঙ্গ জীবন যাপন করি। রেমঁ দেখল সে একটি কামনার সূর্য ; যারা তাকে ভালোবেসে প্রতিদান পায়নি তারা গ্রহ-উপগ্রহের মতো কামনা-সূর্যের চারদিকে ঘুরছে আর বিকীর্ণ করছে জ্বালাকর উত্তাপ। এর হাত থেকে কি মুক্তি নেই? হয়ত নেই, একমাত্র ঈশ্বরের করুণা ছাড়া।

মোরিয়াকের সকল উপন্যাসের মিলিত শিরোনাম হতে পারে : 'প্রেমের মরুভূমি'। জীবনের মরুভূমিতে প্রেম মরীচিকার মতো ছলনাসর্বস্ব ; মরুভূমির শ্রান্ত পথিক জলের আশায় যেমন মরীচিকা দেখে পথ চলে, প্রেমের আশা জীবনের মরুভূমির পথে চালনা করে। প্রেম মরূদ্যানের মতোই কল্পনায় মধুর, বাস্তবে হতাশাব্যঞ্জক। প্রেম জীবনের সকল সুখ ও শান্তির উৎস,—এই মিথ্যা ধারণা থেকেই মানুষের যত দুঃখ ও বেদনার উৎপত্তি। অবশ্য মোরিয়াক দেহের আকর্ষণ থেকে যে-প্রেম উদ্ভূত, তার কথাই বলেছেন। এই কাহিনীর কিছু প্রভাব লক্ষ্য করা যায় জয়েসের **A Portrait of the Artist As A Youngman**-এ।

এবার তারেসের কাহিনী।

তারেস বোর্দোর এক বনেদী ক্যাথলিক পরিবারের মেয়ে। ছেলেবেলায় সে এমন পরিবেশে মানুষ হয়েছে যেখানে সর্বদা কেবল টাকা-পয়সা নিয়ে আলোচনা চলত। ছেলেবেলা থেকেই সে বুঝতে শিখেছে, টাকা না থাকলে জীবনে নিরাপত্তা, সুখ বা শান্তি কিছুই পাওয়া যায় না। তাই বড় হয়ে সে বিয়ে করল তাদের জমির লাগোয়া জমির মালিক বার্নারকে। এ বিয়ের মূলে প্রেম ছিল না ; ছিল পারিবারিক শিক্ষার প্রতিক্রিয়া। তার চোখ পড়েছিল বার্নারের সচ্ছলতার উপর। বিয়ের পর তারেস সংসারের সর্বময়ী কর্ত্রী হয়ে বসল। বার্নারের পেটে মাঝে মাঝে একটা তীব্র বেদনা দেখা দেয় ; এর জন্য তাকে বিষাক্ত ওষুধ খেতে হয়। মাত্রা একটু বেশি হলেই বিপদ। সে বিপদ একদিন সত্যি এল। কিন্তু ডাক্তারের সাহায্যে ফাঁড়া কেটে গেল। আবার কিছুদিন পরে অচৈতন্য বার্নারের জন্য ডাকতে হল ডাক্তারবাবুকে। ডাক্তারের মনে সন্দেহ জাগল। ওষুধের দোকানে খোঁজ নিয়ে জানা গেল তারেস জাল প্রেস্‌ক্রিপ্‌শান দিয়ে তীব্র বিষ এনেছে। কেন যে এনেছে সে সম্বন্ধে তারেস কোনো বিশ্বাসযোগ্য জবাব দিতে পারল না। বার্নার ভালো হয়ে উঠল, কিন্তু ডাক্তারের অভিযোগে তারেসকে উঠতে হল আসামীর কাঠগড়ায়।

বার্নারের সাক্ষ্যের জোরে তারেস মুক্তি পেল। আদালত থেকে বাড়ি ফেরবার পথে সে স্থির করে এসেছে স্বামীর কাছে সব খুলে বলে ক্ষমা চাইবে। কিন্তু পৌঁছে দেখল সমস্ত পরিবেশটা পালটে গেছে। স্ত্রীকে ভালোবাসে বলে বার্নার মিথ্যা সাক্ষ্য দেয়নি। পরিবারের সম্মান রক্ষার জন্য সে বিচারকে ঠকিয়েছে। অভিযোগটা সত্য প্রমাণিত হলে বার্নারের বোনের বিয়ে হবে না এবং তাঁদের মেয়ে মেরির ভবিষ্যৎও অন্ধকার হয়ে যাবে। তাই স্ত্রীকে বাঁচিয়েছে।

তারেস স্বামীর বাড়ি থেকে চলে যেতে প্রস্তুত। কিন্তু তাহলেও তো কুলে কালি পড়বে। তাই বার্নার আদেশ দিল তারেস তার মেয়েকে চোখের দেখাও দেখতে পাবে না ; রান্নাঘরে

যেতে পারবে না ; আবার কবে বিষ দেবে কে জানে ? একটা আলাদা বাড়িতে ঝি-চাকর নিয়ে থাকবে। যদি পালিয়ে যায় তারেস ? বার্নার ক্রুর হাসি হাসল। তাহলে হাতকড়া পড়বে। পুলিশের হাতে দেবার মতো অকাট্য প্রমাণ আছে তার জিম্মায়। শিউরে নীরব হয়ে গেল তারেস। আদালত যাকে মুক্তি দিয়েছে বার্নারের হাতে তার বন্দীদশা শুরু হল।

নিঃসঙ্গ জীবনের ভার বয়ে বয়ে তারেস প্রায় পাগল হয়ে উঠল। পথে বেরুতে পারে না, লোকে আঙুল দিয়ে তাকে দেখিয়ে চুপি চুপি কথা বলে। এদিকে বার্নারের বোনের বিয়ে হয়ে গেছে ; তার মেয়েকে পাঠানো হয়েছে বোর্ডিং-এ ; আর কলঙ্কের ভয় নেই। বার্নার তারেসকে নিয়ে প্যারিস এসেছে ; তাকে এখানে রেখে যাবে। চরম বিচ্ছেদের আগে একটা কথা জেনে যেতে চায় বার্নার। তাকে কেন হত্যা করতে চেয়েছিল তারেস ? এ কথার উত্তর তারেসও জানে না। অনেকগুলি অস্পষ্ট অনুভূতি তাকে যেন সম্মোহিত করেছিল। বোধহয় বার্নার কিছুদিন পর পর যে বেদনা ভোগ করত তার হাত থেকে মুক্তি দেওয়াই ছিল উদ্দেশ্য। ঠিক জানে না। বার্নার ভাবল ইচ্ছা করেই সত্য গোপন করছে।

বার্নার ক্ষমা করলে তারেস সানন্দে তার সঙ্গে ফিরে যেত। সে নিজে ক্ষমা চাইল ; অভিমান করে বলল, "আমি মরে গেলেই ভালো হত, তাহলে তুমি আবার বিয়ে করতে পারতে।" কিন্তু এ সব মান-অভিমানের কথা বার্নারের অন্তর স্পর্শ করল না ; সে তাকে প্যারিসের রাস্তায় ফেলে চলে গেল। তারেস দোকানের আয়নায় নিজের প্রতিবিম্ব লক্ষ্য করল। এখনো যৌবন আছে। আছে মুখের লাবণ্যমাধুরী এবং মোহময় হাসিটুকু। সে সুন্দরী নয় ; কিন্তু এর জন্য তার খ্যাতি ছিল গ্রামে। এই দেহকে সম্বল করে সে প্যারিসের জনসমুদ্রে ঝাঁপ দিল।

এর পরে তারেসের দেখা পাই এক মানসিক ব্যাধির ডাক্তারের চেম্বারে। তারেস উন্মত্তপ্রায় ; খুন করবার একটা দুর্নিবার প্রবৃত্তি তাকে তাড়া করছে। ডাক্তার নিজেও ভয় পেয়ে গেছে। তারেসের স্বীকারোক্তি থেকে জানতে পারি কী ঘৃণিত জীবন তার। এত নিচে নেমেও মহৎ সুন্দর জীবনকে সে ভোলেনি। তাই তাকে উদ্ধার করবার প্রার্থনা নিয়ে ডাক্তারের শরণাপন্ন হয়েছে।

কয়েক বছর পরের কথা। তারেস প্রৌঢ়ত্বে পা দিয়েছে। মাথার চুল উঠে উঠে কপাল হয়েছে প্রশস্ত। হাতের শিরাগুলি দেখা যায়। মাঝে মাঝে বুকের বেদনায় অজ্ঞান হয়ে পড়ে। পরিচারিকা অ্যানাকে নিয়ে তার দিন কাটে। হঠাৎ মেরি একদিন সেই সঙ্কীর্ণ ফ্ল্যাটে এসে উপস্থিত হল, সঙ্গে নিয়ে এল জীবনের স্রোত। মা ও মেয়ের মধ্যে এই প্রথম প্রকৃত পরিচয়। তারেসের মনে একটা অনাস্বাদিতপূর্ব অনুভূতি জাগল। বার বার আপন মনে বলতে লাগল, "আমার মেয়ে, আমার মেয়ে।" সেদিনকার ছোট্ট শিশুটি আজ তরুণী হয়ে দেখা দিয়েছে ; বিশ্বাস করতে ইচ্ছা হয় না। মেরি জর্জকে ভালোবাসে। জর্জ আইন পড়ে প্যারিসে। তার সঙ্গে দেখা হবার সুযোগ পাবে বলেই সে মা'র কাছে এসেছে। আরো একটা উদ্দেশ্য আছে মেরির। তার মা'র সম্বন্ধে সত্য পরিচয়টা জানতে হবে। একটা গোপন ইতিহাস আছে জানে ; কিন্তু স্পষ্ট করে কেউ কিছু বলেনি তাকে। কল্পনায় সে ধরে নিয়েছে তার মা ভালোবাসার জন্য লাঞ্ছিত হয়েছে। জর্জের বাড়ি থেকে ওদের বিয়েতে আপত্তি উঠেছে তারেসের জন্য। মেরি জেরা করে তার কাছ থেকে জেনে নিল অবৈধ প্রেম নয়, তার চেয়েও অনেক সাংঘাতিক অপরাধ করেছে তার মা। মা'র জন্য তার জীবন ব্যর্থ হতে বসেছে। মেরি হতাশায় ভেঙে পড়ল। তারেস সান্ত্বনা দিয়ে বলল, "আমি তোমাদের জীবন থেকে নিশ্চিহ্ন হয়ে যাব ; তাহলেই তো বাধা দূর হয়ে যাবে।" মেরির আবার মা'র জন্য

মায়া হল ; তাড়াতাড়ি বলল, না, সে বাধা নয়। জর্জের মনটা উড়ু, উড়ু ; তারেস যেন প্রভাব বিস্তার করে তার মন মেরির প্রতি আকৃষ্ট করে। তাহলেই সে কৃতজ্ঞ থাকবে। বাবার ভয়ে মেরি তাড়াতাড়ি বাড়ি চলে গেল।

জর্জের সঙ্গে তারেসের পরিচয় করিয়ে দিয়ে গেছে মেরি। মাঝে মাঝে দেখা হয়। একদিন রাত্রিতে জর্জ এসে বলল, সে মেরিকে চায় না, চায় তার মাকে ; সে তারেসকে ভালোবাসে। তারেস ভয় পেল ; স্তম্ভিত হল। তার বিষাক্ত নিশ্বাস বুঝি স্পর্শ করেছে জর্জকেও। পর মুহূর্তে একটা বিজাতীয় আনন্দে মন ভরে গেল। সপ্তদশী তরুণীকে ত্যাগ করে চল্লিশোত্তীর্ণা বিগতযৌবনা তার দিকে ঝুঁকেছে জর্জ। তার জীবনে এই শেষবারের মতো প্রেমের আবির্ভাব। তারেসের অভিজ্ঞ চোখ ঠকে না। জর্জের অনুরাগ খাঁটি। শেষ নয়, এই তার প্রথম প্রেম। যারা তার জীবনে এর আগে এসেছে তারা ছিল যৌবনের ভোজে ক্ষণিকের অতিথি। জর্জ তার দেহ দেখে ভোলেনি। এই প্রেমকে গ্রহণ করবার লোভ সে সংবরণ করবে কেমন করে ? তার দীর্ঘকালের উচ্ছৃঙ্খল জীবনে সংযম ছিল না।

ঘড়ির তাকের উপর নীল খামের চিঠিটার দিকে হঠাৎ চোখ পড়ল। আজই মেরির চিঠি এসেছে। লিখেছে, "মা, তোমার হাতেই আমার জীবন।" ইস্পাতের মতো শক্ত হয়ে গেল তারেস। তোমার হাতেই আমার জীবন। জর্জকে ঘর থেকে বের করে দিয়ে বলল, "আর এখানে এস না।" তারপর নিঃসঙ্গ শয্যায় এপাশ-ওপাশ করে ক্ষোভ হতে লাগল, জীবনের একমাত্র সুধাপাত্র নিজের হাতে ছুঁড়ে ফেলেছে। কোনো সাক্ষী ছিল না ; কেউ জানত না ; একটা রাত্রির স্মৃতি অনন্ত সুধায় ভরে দিতে পারত তার জীবন।

লোভ ও ত্যাগের দ্বন্দ্বে পড়ে তারেসের মন উদ্‌ভ্রান্ত হয়ে গেল। অতীতের সকল অপরাধের সন্ধান পেয়েছে পুলিশ এবং তার সন্ধান করছে,—এমনি একটি কাল্পনিক ভয়ে সে আড়ষ্ট হয়ে উঠেছে। কোনো শব্দ শুনলেই মনে করে পুলিশ এসেছে ; রাত্রে ঘুমাতে পারে না, পাছে অতর্কিতে পুলিশ এসে পড়ে। প্রায় উন্মাদ। অ্যানার চিঠি পেয়ে মেরি এল। তারেস মেয়েকে জড়িয়ে ধরে বলল, "তোমাদের বাড়ি আমাকে নিয়ে চল : এখানে থাকলে আমাকে ওরা ধরে নিয়ে জেলে দেবে।"

কিন্তু— । বুঝতে পারল তারেস। বলল, "তোমাদের অত বড় বাড়ি ; এক কোণে আমি পড়ে থাকব, কেউ টেরও পাবে না।" অগত্যা মেরি রাজি হল। যে বাড়ি থেকে তাড়িয়ে দিয়েছিল একদিন, সেখানেই ফিরে এল। বার্নার্ এবং পরিবারের অন্যান্য সকলের মুখ হল গম্ভীর। কিন্তু তার দেহের অবস্থা দেখে বুঝল আর বেশিদিন নয়। এর পর থেকে শুরু হল শেষ দিনটির প্রতীক্ষা।

জর্জ বাড়ি এসেছে কলেজের ছুটিতে। তারেসের অসুখের সংবাদ শুনে দেখতে এল। তারেস মেরি ও জর্জের হাত মিলিত করে আশীর্বাদ করল, "তোমরা সুখী হও।" মেরি নারীসুলভ অন্তর্দৃষ্টি দ্বারা আগেই জর্জের মনোভাব আঁচ করতে পেরেছে। তাই বুঝল জর্জ এগিয়ে এসে তাকে গ্রহণ করেনি, তারেসের শেষ অনুরোধ রক্ষা করল সে।

মেরি ঘরে নেই ; জর্জ তারেসের কাছে এসে দাঁড়াল। তারেস তার অতীতের দুষ্কৃতির কথা স্মরণ করে মৃত্যুর পূর্বে কিছুতেই শান্তি পাচ্ছে না। জর্জ ভাবল, তাকে প্রবোধ দেবে ; বলবে "তারেস, তুমি কোনো পাপ করোনি। তুমি পুরুষের অর্ধমৃত, অনুর্বর হৃদয়ে জীবনের বীজ বপন করেছ। লাঙলের নিষ্ঠুর ফলার মতো তুমি পুরুষের হৃদয়কে ছিন্নভিন্ন করেছ ; এর ফলে আমার মতো অন্য অনেকে জীবনের স্বাদ পেয়েছে ; তুমি পাপ করোনি।"

কিন্তু নিঃশব্দে দাঁড়িয়ে রইল, বলতে পারল না কিছুই। দেখা করবার জন্য নির্দিষ্ট সময়

পার হয়ে গেল। জর্জ জিজ্ঞাসা করল, "একটা বই দিয়ে যাব ? পড়বে ?"

না, আজকাল সে পড়তে পারে না। তারেস বলল, "কিছুই করি না ; শুধু ঘড়ির শব্দ শুনি আর প্রহর গুণি সমাপ্তির…।"

"কিসের সমাপ্তি ? রাত্রির শেষ ?"

অকস্মাৎ তারেস তার হাত দু'টি নিজের হাতের মধ্যে টেনে নিল। কিসের দীপ্তিতে চোখ ভাস্বর হয়ে উঠেছে। বলল, "হাঁ, প্রিয়তম, জীবনের শেষ আর রাত্রি শেষের প্রতীক্ষা।"

একই ভাবধারার তৃতীয় উপন্যাসটির নাম *Viper's Tangle* বা 'সাপের গেরো'। মোরিয়াক প্রায় সব কাহিনীতেই পাপ ও পাপীর কাহিনী বলেছেন। এখানে আছে পাপীর প্রতি ঈশ্বরের করুণা সম্বন্ধে ক্রমবর্ধমান সচেতনতার কথা এবং বিপথগামী নায়কের উপর তার প্রতিক্রিয়ার কথা। রচনা নৈপুণ্যের দিক থেকে তারেসের কাহিনী হয়ত মোরিয়াকের শ্রেষ্ঠ উপন্যাস। কিন্তু এখানে তিনি অনেক বেশি সংযমী। নিজেকে দূরে সরিয়ে রেখেছেন, মাঝে মাঝে মন্তব্য করে গল্পের মধ্যে অনধিকার প্রবেশ করেনি। এই নির্লিপ্ততা সম্ভব হয়েছে কাহিনী উন্মোচনে যে-রীতি তিনি অবলম্বন করেছেন তার জন্য। কুখ্যাত কৃপণ লুইস্ দিনলিপিতে নিজের কথা লিখেছে। মোরিয়াক সেই দিনলিপি পাঠকের সামনে উপস্থিত করেছেন। মনের মধ্যে যত কুটিল কামনা-বাসনা বাসা বেঁধেছে, লুইস্ তাদের কথা, নিজের লোভ ও আকাঙ্ক্ষার কথা বলেছে। এই উন্মোচন ও স্বীকৃতি অলৌকিক করুণার স্বাক্ষর। পাঠক এই স্বীকারোক্তি সহানুভূতির সঙ্গে গ্রহণ করে।

মোরিয়াকের পাত্র-পাত্রীদের হৃদয়ের এই দ্বন্দ্ব নিছক কাল্পনিক নয়। আত্মা ও দেহের দ্বন্দ্ব তাঁর ব্যক্তিগত অভিজ্ঞতাপ্রসূত। তাঁর শিল্পী-মন পৃথিবীর রূপ-রস-গন্ধ পরিপূর্ণরূপে উপভোগ করবার জন্য উন্মুখ। কিন্তু তাঁর মধ্যে যে ক্যাথলিক ঐতিহ্য রয়েছে তার তাড়নায় ইন্দ্রিয়ের দ্বার রুদ্ধ করে দেহাতীত আত্মার উপলব্ধির জন্য সাধনা করবার কথা তাঁকে বলতে হয়। আপাত দৃষ্টিতে মোরিয়াকের উপন্যাসের বিষয়বস্তু বৈচিত্রধর্মী মনে হলেও এদের মূল কথা প্রায় সর্বত্রই এক। মোরিয়াকের নায়ক সুস্থ ও স্বাভাবিক ইন্দ্রিয়ানুভূতিসম্পন্ন মানুষ হিসাবে জীবন আরম্ভ করে। নায়িকার সঙ্গে পরিচয় হবার পর মনে হয়, একে না পেলে আমার জীবন ব্যর্থ হয়ে যাবে। অথচ দেহের আকর্ষণের সঙ্গে পাপবোধ জড়িত থাকায় নায়ক প্রত্যয়ের সঙ্গে নায়িকাকে জয় করবার জন্য অগ্রসর হতে পারে না। এর পরিণতি হিসাবে নায়ক হয় বৈরাগ্যের আশ্রয় গ্রহণ করে ; অথবা, ক্যাথলিক আদর্শ ও সহজাত আকাঙ্ক্ষার নিরন্তর সংঘাত তার জীবন দুর্বিষহ করে তোলে।

মোরিয়াকের উপন্যাসে কতকগুলি পাপীর চরিত্রের মিছিল পাওয়া যায়। মোরিয়াক ক্যাথলিক হয়েও ধর্ম অপেক্ষা পাপকে প্রাধান্য দিয়েছেন। পাপীর চরিত্র তিনি এঁকেছেন আশ্চর্য নিপুণতার সঙ্গে। এদের প্রতি তাঁর গভীর সহানুভূতি আছে বলেই পাপীকে পাঠক ঘৃণা করতে পারে না। যে পাপ করে সে যে আমাদেরই মতো একজন সাধারণ মানুষ, ভালোমন্দের দ্বন্দ্বে পরাজিত হয়ে আমরাও যে যে-কোনো মুহূর্তে পাপীর পর্যায়ে নেমে যেতে পারি,—এই অনুভূতি মোরিয়াকের রচনার প্রতি আমাদের আকৃষ্ট করে।

# জাঁ-পল সার্ত্র্

১৯০৫—১৯৮০

দ্বিতীয় মহাযুদ্ধ শেষ হবার সঙ্গে সঙ্গে জাঁ-পল সার্ত্র্-এর নাম ফ্রান্সের গণ্ডি পার হয়ে অন্যান্য দেশে ছড়িয়ে পড়ে। যুদ্ধের পূর্বে তিনি স্বদেশেও সুপরিচিত ছিলেন না। বায়রন একদিন অখ্যাতির অন্ধকার থেকে অকস্মাৎ খ্যাতির জগতে জেগে উঠেছিলেন। বায়রনের ছিল নিছক সাহিত্যের খ্যাতি। কিন্তু সার্ত্র্-এর খ্যাতি শুধু তাঁর রচনার উপর নির্ভরশীল নয়। অস্তিবাদের সার্থক প্রচারক হিসাবে তিনি বিশেষরূপে দৃষ্টি আকর্ষণ করেছিলেন। এছাড়া ফ্রান্সে তাঁর আর একটি পরিচয় ছিল। তিনি জার্মান অধিকৃত ফ্রান্সে প্রতিরোধ আন্দোলনে সক্রিয় অংশগ্রহণ করেছেন এবং নাৎসী বিবাচক প্রথার কঠোরতাকে ফাঁকি দিয়ে দেশপ্রেম-মূলক নাটক রচনা করে প্রকাশ্য রঙ্গমঞ্চে অভিনয় করাতে সক্ষম হয়েছিলেন। দেশের মুক্তির জন্য তাঁর এই প্রচেষ্টাকে সকৃতজ্ঞ চিত্তে দেশবাসী স্মরণ করেছে যুদ্ধাবসানের অব্যবহিত পরেই। যুদ্ধ শেষ না হতে কৃতজ্ঞতা প্রকাশের সুযোগ ছিল না।

প্যারিসের তরুণ সম্প্রদায় আরো একটি কারণে সার্ত্র্-এর প্রতি আকৃষ্ট হয়েছিল। সে হল তাঁর কাফে ও রেস্তোরাঁয় বোহেমিয়ান জীবনযাত্রা। রাজনীতি, সাহিত্য ও দর্শনের আলোচনায় ঘণ্টার পর ঘণ্টা কাটিয়ে দেবার আকর্ষণ তরুণদের মধ্যে কম নয়। সার্ত্র্-এর রচনায় যত এপিগ্রাম পাওয়া যায় সাম্প্রতিক কালের অন্য কোনো লেখকের রচনায় তা নেই। যেমন, তিনি তাঁর এক চরিত্রের মুখ দিয়ে মেয়েদের এই সংজ্ঞা দিয়েছেন : "A door which shuts, a noose which tightens, an axe which falls-that's woman." আবার অন্যত্র বলেছেন : "The only difference between man and beast is that man can put an end to his life and the beast cannot." এই ধরনের উক্তি সহজেই তরুণদের আকৃষ্ট করে। তারা সার্ত্র্-এর এপিগ্রাম মুখস্থ করে কথায় কথায় উদ্ধৃত করতে আরম্ভ করল ; এদের ব্যাখ্যা নিয়ে তর্ক শুরু হল ছাত্র সমাবেশে। এইসব কারণে তরুণ সম্প্রদায়ে অল্পদিনের মধ্যেই সার্ত্র্ প্রতিষ্ঠা লাভ করলেন।

২১শে জুন ১৯০৫ খ্রীষ্টাব্দে সার্ত্র্ (Jean-Paul Sartre) প্যারিস শহরে জন্মগ্রহণ করেন। বাবা জাঁ-ব্যাপ্‌তিস্ত ছিলেন ফরাসি নৌ-বাহিনীর একজন অফিসার ; মা আন মারী বিখ্যাত সোয়েইৎজার পরিবারের মেয়ে। এই পরিবারের বিখ্যাত মেডিক্যাল মিশনারি আলবের সোয়েইৎজার ১৯৫২ সালে নোবেল শান্তি পুরস্কার পেয়েছিলেন। সঙ্গীত-শিল্পী ও লেখক হিসাবেও তাঁর বেশ নাম ছিল। এই পরিবারের কার্ল সোয়েইৎজার সার্ত্র্-এর

মাতামহ। তিনি ছিলেন জার্মান ভাষা ও সাহিত্যের অধ্যাপক সরবোন বিশ্ববিদ্যালয়ে। দাদুর কাছ থেকেই সার্ত্র্ পেয়েছিলেন জার্মান ভাষা ও দর্শনচর্চার প্রেরণা।

সার্ত্র্-এর বয়স দু'বছর পূর্ণ না হতেই তাঁর বাবার মৃত্যু হয় ভিয়েতনামের যুদ্ধে। মার সঙ্গে এসে উঠলেন দাদুর বাড়ি। তিনি হলেন খেলার সাথী ; কত গল্প শুনতেন তাঁর কাছ থেকে। লেখাপড়ার প্রথম পাঠও তাঁর কাছেই। একটু বয়স হবার পর শুধু দাদুর সাহচর্যে মন ভরত না। সমবয়সী বন্ধুর খোঁজে যেতেন নিকটবর্তী পার্কে। ছেলেমেয়েরা নানা দলে বিভক্ত হয়ে সেখানে খেলা করত। সার্ত্র্ তাদের কাছে গিয়ে ঘুর-ঘুর করতেন। কিন্তু তারা কেউ এই টেরা-চোখ, শীর্ণ ও খর্বকায় ছেলেটিকে সঙ্গী হতে আমন্ত্রণ জানাল না। খেলার সাথী সংগ্রহে ব্যর্থ হয়ে নিজেকে গুটিয়ে নিলেন দাদুর সাততলার ফ্ল্যাটের মধ্যে। পার্কে, মাঠে, পথে সঙ্গী পাননি, কিন্তু এখানে সঙ্গী পেলেন : অভিন্ন হৃদয় বন্ধুত্ব হল শব্দের জগতের সঙ্গে, বইয়ের জগৎ। পরবর্তী-জীবনে নিজের সাধনা দিয়ে সেই জগতের পরিধি আর একটু প্রসারিত করে গিয়েছেন। শব্দের জগতেই ছিল তাঁর নিজস্ব জগৎ। তাই তাঁর আত্মকথার নাম 'দি ওয়ার্ডস্'।

বছর এগারো যখন বয়স তখন মা আবার বিয়ে করলেন। মা'র সঙ্গে চলে আসতে হল বি-পিতার বাড়ি। নতুন পরিবেশে তাঁর দিনগুলি ভালো কাটেনি। তবে এখানে এসে তাঁর নিয়মিত পাঠ শুরু হল বিদ্যালয়ে। স্কুলের সময়টা পড়া নিয়ে এবং সহপাঠীদের সাহচর্যে ভালোই কাটত। মেধাবী ছাত্র হিসাবে তাঁর নাম হয়েছিল। ১৯২৯ খ্রীষ্টাব্দে স্কুল-কলেজের পড়া শেষ করে স্নাতক হন। ১৯৩১ থেকে ১৯৪৫ পর্যন্ত নানা বিদ্যালয়ে তিনি শিক্ষকতা করেছেন। তার আগে বেড়াতে গিয়েছিলেন ইতালি, গ্রীস ও মিশর। শিক্ষকতা আরম্ভ করবার পর এক বছরের জন্য গিয়েছিলেন বার্লিনে দর্শনের পাঠ নিতে। বিদ্যালয়ে দর্শন ছিল তাঁর প্রিয় বিষয়। তিনি বার্লিনে দর্শনের পাঠ গ্রহণ করেন মার্টিন হাইডেগার ও এডমাণ্ড হুসারল্-এর নিকট। এখানেই ড্যানিস দার্শনিক সারেন কিয়েরকাগারের রচনাবলীর সঙ্গে তাঁর নিবিড় পরিচয় ঘটে। এই তিনজন দার্শনিকের চিন্তাধারা সার্ত্র্কে গভীরভাবে প্রভাবান্বিত করেছিল। এই প্রভাবের পরিণতিই তাঁকে অস্তিবাদী মতাদর্শে আস্থাশীল করেছে।

১৯৩৫ সালে প্যারিস ফিরে এসে আবার শিক্ষকতা আরম্ভ করলেন। এ সময় থেকেই দর্শন ও মনোবিজ্ঞানের উপর তাঁর প্রবন্ধ বিভিন্ন কাগজে প্রকাশিত হতে থাকে। এছাড়া ফক্নার, কল্ডওয়েল, হেমিংওয়ে প্রভৃতি নতুন রীতির আমেরিকান লেখকদের সম্বন্ধে সার্ত্র্-এর বৈশিষ্ট্যপূর্ণ আলোচনাগুলি পাঠকদের দৃষ্টি আকর্ষণ করেছিল। এসব রচনায় ভবিষ্যৎ সাহিত্যকৃতির ইঙ্গিত থাকলেও তাঁর প্রকৃত সাহিত্যজীবন শুরু হয় ১৯৩৮ সালে, প্রথম উপন্যাস 'বিবমিষা' বা *La Nausee*–প্রকাশের পর। এই উপন্যাসে অস্তিবাদী ভাবধারার সূচনা লক্ষ্য করা যায়। সুতরাং এর সম্বন্ধে দু'একটি কথা বলে নেওয়া যেতে পারে। দিনলিপির আঙ্গিকে রচিত কাহিনীর নায়ক ইতিহাসের তরুণ গবেষক আঁতোয়ান রোকোতাঁ তিন বছর যাবৎ বাস করছে সমুদ্র তীরবর্তী একটি ছোট শহরে। অষ্টাদশ শতকে ওখানে বাস করতেন রাজনৈতিক নেতা মার্কুইস দ্য রোলেবোঁ। তাঁর জীবনী রচনার উদ্দেশ্য নিয়েই নিরীশ্বরবাদী রোকোতাঁ এই অপরিচিত জায়গায় বাস করছে। সঙ্গীহীন জীবনে নানা ভাবনা এসে ভিড় করে। বস্তুবাদী সমাজের ভোগ-লালসা, তার নিজের দেহের কামনার উপলব্ধি বিবমিষার সৃষ্টি করে। নায়ক যেন অসুস্থ রোগীর চোখ দিয়ে জীবনকে দেখছে, বিচার করছে। কখনো তাঁর মনে হয়, সে বুঝি নিজের সত্তাকে

হারিয়ে ফেলেছে, বাস করছে সেই অষ্টাদশ শতাব্দীর নেতার ব্যক্তিত্বের বাতাবরণে। এই বিবমিষার অভিজ্ঞতা থেকে নায়ক উপলব্ধি করল তাকে লেখার জন্য ইতিহাসের দপ্তরে বিষয় সন্ধান করতে হবে না ; জীবনের অদ্যতন প্রত্যক্ষ অনুভূতি লিপিবদ্ধ করলেই হবে তার মানসিক মুক্তি।

এই কাহিনী একান্তরূপে ব্যক্তিকেন্দ্রিক এবং এর সমাজবিরূপতাও লক্ষণীয়। বিবমিষার সর্বত্র সার্ত্র-এর দার্শনিক ও সামাজিক মতবাদ ছড়িয়ে আছে বিক্ষিপ্তরূপে, পরে যা তিনি স্পষ্ট ও বিস্তৃত করেছেন। ঐ উপন্যাসের নায়ককে আমরা সার্ত্র-এর পরবর্তী কয়েকটি উপন্যাসে দেখতে পাই একটু ভিন্নরূপে, একটু বা অস্পষ্ট আভাসে। আর তার মধ্যে হয়ত বা সার্ত্র-এর ছায়াও যেন চেনা যায়।

এর অল্পদিন পরেই বেরুল সার্ত্র-এর গল্প-সংকলন 'ল্য ম্যুর' বা 'দেওয়াল'।

এ বই তাঁকে লেখক হিসাবে প্রতিষ্ঠা দিল। কিন্তু সাহিত্য-সাধনায় বাধা পড়ল। ডাক এল যুদ্ধের। তাঁকে আবহবিভাগের কর্মী হিসাবে পাঠানো হল ম্যাজিনো লাইনে। ১৯৪০ খ্রীষ্টাব্দের মাঝামাঝি তিনি জার্মানদের হাতে বন্দী হন। বন্দী শিবিরের জীবনকে তিনি সুসহ করে তুলেছিলেন নানা ভাবে। একটি নাটক রচনা ও তার অভিনয় এর মধ্যে অন্যতম।

ছেলেবেলা থেকেই সার্ত্র-এর ডান চোখ খারাপ ছিল, পরে দৃষ্টিহীন হয়ে যান। সেই চোখের যন্ত্রণার কথা বলে এবং অন্যান্য ছল-চাতুরীর সাহায্যে বন্দী শিবির থেকে মুক্তি লাভ করেন বছরখানেকের মধ্যেই। ফিরে এসে আবার শুরু করেন অধ্যাপনা। সঙ্গে সঙ্গে আগ্রাসী জার্মান বাহিনীকে প্রতিরোধের উদ্দেশ্যে বন্ধুবান্ধবের সঙ্গে গড়ে তুললেন একটি সমিতি। সমিতির ছিল কলম দিয়ে লড়াই করবার প্রতিশ্রুতি। নানা কারণে এই উদ্যম যখন দুর্বল হয়ে পড়ে তখন তাঁর ঘনিষ্ঠ যোগাযোগ ঘটে একটি কম্যুনিস্ট সংগঠনের সঙ্গে। তাদেরও লক্ষ্য ছিল জার্মানদের হাত থেকে স্বাধীনতা রক্ষা করা।

অধ্যাপনা, পত্রিকায় লেখা এবং সাহিত্য সম্বন্ধে বক্তৃতা ইত্যাদি করে তাঁর দিন কাটছিল। কিন্তু তাঁর শিল্পী-মন এর মধ্যে তৃপ্তি পায়নি। ১৯৪৪ সালে সার্ত্র সিদ্ধান্ত নিলেন, না, আর এই পাঁচমিশেলি কাজ নয়। ছেড়ে দিলেন অধ্যাপনা। সবটুকু সময় লিখবেন। ঐ বছরই তাঁর *No Exit*-বা 'বন্ধ দরোজা' নাটকটির অভিনয় হয়। পর বৎসর থেকে বন্ধুবান্ধবদের সহযোগিতায় প্রকাশিত হতে থাকে তাঁর পত্রিকা *Les Temps Modernes* বা 'আধুনিক কাল'।

গল্প, উপন্যাস, নাটক, সাহিত্য সমালোচনা, দর্শন ইত্যাদি নানা শ্রেণীর বই লিখেছেন সার্ত্র। কোনো কোনো সমালোচকের মতে প্রথম উপন্যাস 'বিবমিষা' এবং প্রথম গল্প-সংকলন 'প্রাচীর ও অন্যান্য গল্প' কথাসাহিত্যে তাঁর উল্লেখযোগ্য দান। নাটক লিখেছেন অনেকগুলি। তাঁর উল্লেখযোগ্য নাটকের মধ্যে রয়েছে 'মাছি' ; 'মাননীয়া বারবনিতা' ; 'নোংরা হাত' ইত্যাদি। চলচ্চিত্রে রূপায়িত হওয়ায় 'চিপ্‌স আর ডাউন' বিশেষ জনপ্রিয়তা লাভ করে। সার্ত্র-এর অনেক নাটকই মঞ্চসফল—শুধু স্বদেশে নয়, বিদেশেও। ১৯৭০ পর্যন্ত 'মাননীয়া বারবনিতা' প্রায় দেড় হাজার বার অভিনীত হয়েছে।

প্রথম উপন্যাসের কথা পূর্বেই বলেছি। আর একটি কথা যোগ করা দরকার। তা হল রোকোতাঁর মধ্যে পরিবর্তনটা এসেছে আকস্মিকরূপে, যার জন্য সে প্রস্তুত ছিল না। ক'বছর তো রুটিন-বাঁধা জীবন কেটে যাচ্ছিল। তৃতীয় বৎসরের একটা দিনে হঠাৎ কী হল ! একটা অনুচ্ছেদের মধ্যভাগেই বন্ধ করল তার জীবনী। আর লিখবে না। সেই পরম লগ্নে তার মনে হল এসব কাজের কোনো অর্থ নেই। আর সেই সঙ্গে রোকোতাঁর আকস্মিক মানসিক

পরিবর্তন ঘটল। চারপাশের সকল বস্তু, এমন কি নিজের হাত-পা-মুখও নতুন রূপে দেখা দিল তার চোখের সামনে। কাফের যে কর্ত্রীকে নিয়ে সে রাত কাটাত তার প্রতিও জেগে উঠল ঘৃণা আর বিতৃষ্ণা। যে-আবরণ পৃথিবীর সবকিছু সুন্দর করে তোলে হঠাৎ কে যেন তা তুলে নিয়েছে। তার ফলে তাদের কুশ্রী ও বিকৃত অস্তিত্বের দৃশ্য বেদনাদায়ক হয়েছে রোকোতাঁর চোখে। বিবমিষা ও বিতৃষ্ণার যন্ত্রণাদায়ক অনুভূতি তাকে অভিভূত করে ফেলেছে। অস্তিত্বের বিকৃতিটা যদি একমাত্র বাহিরের বস্তুর মধ্যেই আবদ্ধ থাকত তাহলে রোকাতাঁ যন্ত্রণা অনুভব করত না। কিন্তু সে উপলব্ধি করল যে বিকৃত মনের প্রসারই বাহিরের বস্তুর রূপকে তার চোখে বিকৃত করেছে। সেই জন্যই তার বেদনা। রোকোতাঁ আরো গভীর আঘাত পেল যখন সে দেখল শুধু চারপাশের বস্তুগুলিই তার কাছে বিকৃত হয়নি ; তার বহুদিনের প্রণয়িনী এবং ভ্রমণের সঙ্গিনী অ্যানিরও পরিবর্তন হয়েছে। অ্যানি তাকে আর ভালোবাসে না। এখন থেকে রোকোতাঁর অস্তিত্ব প্রায় জড় পদার্থের মতো হবে। সার্ত্র্ রোকোতাঁর চরিত্রে অস্তিবাদের তত্ত্ব প্রয়োগ করবার খানিকটা সুযোগ গ্রহণ করেছেন।

পর বৎসর (১৯৩৯) সার্ত্র্ *Le Mur* নাম দিয়ে তাঁর পাঁচটি গল্পের সঙ্কলন প্রকাশ করেন। এই গল্পগুলির বৈশিষ্ট্য পাঠক ও সমালোচকদের দৃষ্টি আকর্ষণ করে। 'দেওয়াল' ও 'অন্তরঙ্গতা' গল্প দু'টি সর্বাপেক্ষা উল্লেখযোগ্য। 'দেওয়াল'-গল্পে মৃত্যু সম্বন্ধে মানুষের ধারণা বিশ্লেষণ করা হয়েছে। ফ্রাঁকোর সেনাবাহিনীর হাতে বন্দী প্রাণদণ্ডে দণ্ডিত নায়ক মৃত্যুর ভয়ে ভীত নয়। ভবিষ্যৎ জীবনের যে-ছবিটা মৃত্যুর স্পর্শে মুছে যাবে নায়কের বিবৃতি থেকে তার মর্মস্পর্শী বিবরণ পাওয়া যায়। গল্প শেষ করে পাঠকের মনে হবে সমস্ত ব্যাপারটাই অ্যাবসার্ড, অদ্ভুত ও অযৌক্তিক। 'অন্তরঙ্গতা' গল্পের লুলু ও তার স্বামীর পরস্পরকে ঠকানোর কাহিনীও মনের উপর দাগ রেখে যায়। এই গল্পগুলি সার্ত্র্কে লেখক হিসাবে প্রতিষ্ঠা লাভ করতে বিশেষরূপে সহায়তা করেছে।

তাঁর তিন খণ্ডের উপন্যাস *Les Chemins de la Liberte*—বা 'স্বাধীনতার পথের' প্রথম খণ্ড যুক্তির যুগ (The Age of Reason) বের হয় ১৯৪৫ সালে। কাহিনীর পটভূমিকা প্যারিস, স্পেনের গৃহযুদ্ধের সময়। অধ্যাপক ম্যাথিয়ুৎ দেলারুর অনেক টাকার প্রয়োজন, ধার করবার জন্য হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছেন। কিন্তু ধার কোথাও পাওয়া যায় না। টাকাটা প্রয়োজন তাঁর প্রণয়িনী মার্সেলকে অবৈধ সন্তানের হাত থেকে মুক্তি দিতে। যদিও মার্সেলের প্রতি অনুরাগ এখন বিরাগে পরিণত হয়েছে তবু নৈতিক দায়িত্ববোধই তাঁকে তাগিদ দিচ্ছে মার্সেলকে রক্ষা করতে। অধ্যাপক এখন সরবোন বিশ্ববিদ্যালয়ের রাশিয়ান ছাত্রী ইভিচের প্রতি আকৃষ্ট। ইভিচের দাদা বোরিসও অধ্যাপকের মতোই তার প্রণয়িনী সঙ্গীতশিল্পী লোলার প্রতি বিরূপ। উপন্যাসের চরিত্রগোষ্ঠীর আর একজন হল দানিয়েল। সে সমকামী। এই বিকৃত যৌনরুচি সম্বন্ধে সে সচেতন, তাই লোকের সঙ্গে সহজ হয়ে মিশতে পারে না। অধ্যাপক দানিয়েলের কাছেও টাকা চাইলেন। দানিয়েল টাকা দিতে পারল না কিন্তু মার্সেলের জন্য তার মন সহানুভূতিতে পূর্ণ হয়ে গেল।

কাহিনীর চরমমুহূর্ত এগিয়ে এল যখন টাকার অভাবে কোনো কাজ করা যাচ্ছে না। অসহায় নিষ্ক্রিয়তায় মন যেন স্থবির হয়ে গেছে। এই স্থবিরতা মুক্তি পাবার জন্য, এখনও যে বেঁচে আছে তা প্রমাণ করবার জন্য একদিন কাফেতে বসে ইভিচ রুটি-কাটা ছুরিটা দিয়ে নিজের হাত কেটে পরীক্ষা করে দেখল ব্যথা লাগে কিনা। অধ্যাপক সেই ছুরিটা দিয়েই নিজের একটা হাত টেবিলের সঙ্গে গেঁথে রাখল কিছুক্ষণ। এই আঘাতের বেদনা থেকে এল কর্মের উদ্দীপনা। অধ্যাপক লোলার কাছ থেকে প্রয়োজনীয় টাকাটা চুরি করে সংগ্রহ করে

মার্সেলের হাতে তুলে দিল। এদিকে দানিয়েল স্বাভাবিক সুস্থ জীবনে ফিরে আসার জন্য ব্যাকুল হয়ে উঠেছে। একটা ভালো কাজের মধ্য দিয়ে সে ফিরে আসতে চায় নতুন জীবনে। মার্সেলের প্রতি তার গভীর সহানুভূতি ছিলই। স্থির করল তাকে বিয়ে করে তার লজ্জা ঢাকবে, নিজেও বাঁচবে। চুরির টাকাটা লোলাকে ফিরিয়ে দেওয়া হল। এবার যুক্তির উদয় হয়েছে, পাত্র-পাত্রীদের মনে, এসেছে যুক্তির যুগ।

এই উপন্যাসমালার দ্বিতীয় খণ্ড The Reprieve মিউনিক কনফারেন্সের পটভূমিকায় রচিত। ফ্রান্সে যে দুঃখের দিন আসছে তা থেকে সাময়িক রেহাইয়ের সময় এটা। যুদ্ধের আশঙ্কায় সামরিক বাহিনীতে যোগ দেওয়া বাধ্যতামূলক করা হয়েছে। এই আদেশ কাহিনীর পাত্র-পাত্রীদের মনে কী প্রতিক্রিয়ার সৃষ্টি করেছে লেখকের তা দেখানোই প্রধান উদ্দেশ্য। এ থেকে যুদ্ধ সম্বন্ধে মতামতেরও আভাস পাওয়া যায়। ম্যাথিয়্যু পালক-তাড়িত ভেড়ার মতো সেনাবাহিনীতে যোগদানের আদেশ মেনে নিল। সে ভাবল এটা তার নিয়তি, মাথা পেতে নিতেই হবে। ইভিচ পরীক্ষায় অকৃতকার্য হয়ে মুষড়ে পড়েছিল। যুদ্ধের প্রস্তুতি শুরু হতেই সে চলে গেল দূরে, মা-বাবার কাছে। সেখানে বিমর্ষ-মনে প্রলম্বিত বিরস দিনগুলি কোনোরকমে কাটাতে লাগল। বোরিস দ্বিধায় পড়েছে : তার প্রণয়িনী আগে, না দেশ আগে ? আরও অনেক চরিত্রের প্রতিক্রিয়া দেখানো হয়েছে। মনে রাখবার মতো সেই শান্তিবাদী যুবক, যার বাবা একজন সেনাপতি। সার্ত্র্ তাঁর চরিত্রগুলিকে পাঠকের সামনে উপস্থিত করে দ্রুত বিদায় নিয়েছেন। পাত্র-পাত্রীদের দীর্ঘ বিবরণ দেবার জন্য লেখক মোটেই ব্যগ্র নন। মাঝে মাঝে তিনি পরিবেশন করেছেন সমকালীন ঐতিহাসিক তথ্য, যা অনেকটা ডকুমেণ্টারি ছবি দেখার কথা মনে করিয়ে দেয়।

তৃতীয় খণ্ড, Troubled Sleep প্রকাশিত হয় চার বছর পরে ১৯৪৯ সালে। এই কাহিনীর কাল আগ্রাসী জার্মানবাহিনীর ফ্রান্সের পতনের সময়, অর্থাৎ ১৯৪০-এর মে মাস। এখানে প্রথম উল্লেখযোগ্য চরিত্র গোমেজ। সে স্প্যানিশ সেনাপতি এবং ম্যাথিয়্যুর বন্ধু। দেশ থেকে পালিয়ে গিয়ে আমেরিকায় আশ্রয় নিয়েছে। ফ্রান্সের পতনে সে মনে মনে খুশি। কারণ ফরাসি উদারপন্থীরা লয়ালিস্টদের সহায়তায় এগিয়ে না আসাতেই ১৯৩৮ সালে স্পেনের পরাজয় ঘটেছিল। কম্যুনিস্ট লেখক ব্রুনেৎ একটি নতুন চরিত্র। জার্মানদের হাতে বন্দী হয়ে যে-ক্যাম্পে এল সেখানে আরো অনেক ফরাসি বন্দী রয়েছে। সে ভাবল পার্টির নাম করে সে সবাইকে নিয়ে বন্দীশালাতেই প্রতিরোধের দল গড়বে। তার প্রচেষ্টায় কিছু প্রাথমিক সাফল্য দেখা দিলেও ক'দিন পরে সব ছত্রখান হয়ে গেল। কিছুদিন পরে ব্রুনেৎ আশ্চর্য হয়ে লক্ষ্য করল পার্টির ডাকে নয়, দেশের নামে সব ফরাসি বন্দী এক হয়েছে।

এই খণ্ডের শেষ ভাগে অধ্যাপক ম্যাথিয়্যুর এক নতুন পরিচয় পাওয়া যায়। সে আর দ্বিধায় দুর্বলচিত্ত নয়। স্বদেশের সম্মান রক্ষার জন্য সে এখন নির্ভীক যোদ্ধা। জার্মানির সঙ্গে যুদ্ধ বিরতি চুক্তি স্বাক্ষরের আগের দিন। একটা ছোট শহর রক্ষা করবার জন্য ম্যাথিয়্যু ও তার দল জার্মানদের সঙ্গে যুদ্ধ করছে। ঘাঁটির এক নিরাপদ আশ্রয় থেকে অবিশ্রান্ত গুলি ছুঁড়ছে ম্যাথিয়্যু শত্রুপক্ষের উপরে। জার্মান বোমার ঘায়ে ঘাঁটি বিধ্বস্ত হয়ে গেল। ম্যাথিয়্যুর প্রাণ বিপন্ন। কিন্তু ভ্রূক্ষেপ নেই তার। সে উন্মত্তের মতো গুলি ছুঁড়ে যাচ্ছে, যেন প্রত্যেকটা গুলি পরাধীনতার শৃঙ্খল থেকে একেকটা আংটা খুলে দিচ্ছে, আর মুক্তি হচ্ছে নিকটতর।

এই উপন্যাস সম্বন্ধে সার্ত্র্-এর উচ্চাভিলাষ ছিল। কাহিনীর নাট্যরূপ ধারাবাহিকভাবে

হবে। নিয়মিতভাবে প্যারিস থেকে কপি পেয়ে প্রকাশক বিস্মিত হয়ে গেল। তিন বছর ধরে তাগিদ দিয়ে যে কাজ পায়নি তা শেষ হল তিন মাসের মধ্যে। অন্য সব কিছু বন্ধ রেখে আর্নেস্ট কেবল অনুবাদ করছেন। অস্কার ওয়াইল্ড জেল থেকে মুক্তি পেয়ে প্যারিস এসেছেন। তিনি তিরস্কার করে বললেন, "এ কী করছ তুমি ? শুধু অনুবাদই করবে ? নিজের লেখা কই ?"

"নিজের লেখা ?" একটু ম্লান হাসি ফুটে উঠল আর্নেস্টের মুখে। সেজন্য তো প্রকাশক টাকা দেবে না। কিন্তু কিছুদিন পর থেকে অনুবাদের জন্য প্রাপ্য অর্থ আসাও অনিয়মিত হয়ে উঠল। প্রকাশকের অবস্থা ভাল নয়। তার পক্ষে অগ্রিম টাকা পাঠানো আর সম্ভব হবে না। টাকার অভাবে প্যারিসে থাকা অসম্ভব হয়ে উঠল। আর্নেস্টের মনে হল লণ্ডনের মতো শহরে দারিদ্র্য গোপন করে থাকা সহজ।

আবার লণ্ডন। তাঁর এককালের ঘনিষ্ঠ বন্ধুরাও রাস্তায় দেখা হলে তাঁকে চিনতে পারে না। ইচ্ছে করে নয়, চেহারায় এত পরিবর্তন হয়েছে। কঙ্কালসার দেহ, ছেঁড়া পোশাক, মুখের একদিকে একটা উন্মুক্ত ঘা, বাঁধান দাঁত খুলে পড়েছে, দেখায় যেন ষাট বছরের বৃদ্ধ। টলতে টলতে পথ চলেন। আর্নেস্ট আশ্রয় নিলেন গাড়োয়ানদের আস্তানায়। কেউ জানবে না তাঁর অস্তিত্ব। তাই তাঁর কাম্য। অনেক বন্ধুই এখন জীবনে সুপ্রতিষ্ঠিত। এই বাউণ্ডুলে চেহারা নিয়ে উপস্থিত হয়ে কারো মর্যাদার হানি করতে চান না। নিজের আত্মীয়স্বজন অনেক আছে লণ্ডনে। তারা একটু খবর পেলে সকল রকমে তাঁকে সাহায্য করত। কিন্তু আর্নেস্ট নিষ্ঠুরতম আঘাত সইতে পারবেন, কারো করুণা বা দয়া তাঁর কিছুতেই সইবে না। আহত জন্তুর মতো লুকিয়ে লুকিয়ে বেড়ান, গাড়োয়ানদের আস্তানা থেকে প্রকাশকদের কাছে টাকার খোঁজে আসেন, আবার আত্মগোপন করেন।

নতুন করে লেখার চেষ্টা করবেন বলে গাড়োয়ানদের আস্তানা ছেড়ে একটা সস্তা ঘরে উঠে এলেন। ঠিকানা বদলালেও লেখা হয় না। দেহ ও মন দুই-ই অক্ষম হয়ে পড়েছে। বাড়িওয়ালা ভাড়া পায় না। সে নোটিশ দিয়ে গেছে টাকা না পেলে তাঁকে ঘাড় ধরে বের করে দেবে। শেষ চেষ্টা করবার জন্য আর্নেস্ট টলতে টলতে একমাত্র বন্ধু প্রকাশকের কাছে এলেন। কিন্তু তার আপিস তালাবন্ধ। একেবারে বন্ধ হয়ে গেল কিনা কে জানে।

এখন কোথায় যাবেন ? বাড়িওয়ালার সামনে গিয়ে অপমানিত হতে পারবেন না। ঘুরতে ঘুরতে একটা রেস্তোরাঁয় এসে বসলেন। পোশাকে ও চেহারায় ভিক্ষুকের মতো দেখতে। প্রেমের সব চেয়ে তিক্ত ফসল তিনি :

> "Love's aftermath! I think the
> time is now
> That we must gather in,
> alone, apart
> The saddest crop of all the
> crops that grow
> Love's aftermath....."

এই রেস্তোরাঁয় দেখা পেলেন রবার্ট শেরার্ডের। শেরার্ড তাঁর কবিতার গুণগ্রাহী পাঠক। মাঝে মাঝে আলাপ হয়েছে, ঘনিষ্ঠতা ছিল না। সেই জন্যই হয়ত শেরার্ডের প্রশ্নের উত্তরে নিজের অবস্থা সব খুলে বললেন আর্নেস্ট। অন্তরঙ্গ বন্ধুকে বলতে পারতেন না। শেরার্ড

তাঁকে নিয়ে বাড়িওয়ালার কাছে গেল। তাকে বুঝিয়ে শান্ত করে আর্নেস্টকে শুইয়ে দিল বিছানায়। দু'দিন পরে খোঁজ নিতে এসে দেখে আর্নেস্ট বিছানা থেকে আর নামতে পারেননি। ওঠার ক্ষমতা নেই।

আর্নেস্টের সঙ্গে তার আলাপ সামান্য ; তার নিজের আর্থিক অবস্থা তখন শোচনীয় ; তবু সে তার প্রিয় কবিকে এমন অসহায় অবস্থায় ফেলে যেতে পারল না। লণ্ডন থেকে কিছু দূরে নিজের বাড়িতে শেরার্ড তাঁকে নিয়ে এল। স্বামী-স্ত্রী যথাসাধ্য সেবা করে একটু সুস্থ করে তুলল রোগীকে। শেরার্ড ডাক্তার ডাকতে চেয়েছে। কিন্তু আর্নেস্ট ডাক্তারের নাম শুনলেই ক্ষেপে উঠতেন, সুতরাং ডাক্তার ডাকা হয়নি। আর্নেস্ট কাগজের বিজ্ঞাপন দেখে পেটেন্ট ওষুধ আনতে বলতেন। রোগীকে শান্ত করবার জন্য সেই সব ওষুধ এনে দিয়েছে শেরার্ড। পাঁচ সপ্তাহ যাবৎ আর্নেস্টের অবস্থা ক্রমশ উন্নতির দিকে যেতে লাগল। আর্নেস্টের ধারণা আর কিছু দিনের মধ্যেই তিনি লণ্ডনে ফিরে যেতে পারবেন। কিন্তু ষষ্ঠ সপ্তাহ থেকে অকস্মাৎ তাঁর অবস্থার অবনতি ঘটতে লাগল। ২২শে ফেব্রুয়ারি (১৯০০) সারা রাত ধরে আর্নেস্ট নানা বিষয়ে আলোচনা করেছেন। নিজে ঘুমোননি, শেরার্ডকে ঘুমোতে দেননি। পরদিন সকালে প্রবল কাশির তাড়নায় তাঁর শরীর ধনুকের মতো বাঁকা হয়ে ওঠে। কাশি বেরিয়ে গেলে একটু শান্তি। একবার কাশির সঙ্গে প্রাণও বেরিয়ে গেল। শেরার্ডের স্ত্রীর কোলে মাথা রেখে শেষ নিশ্বাস ত্যাগ করলেন আর্নেস্ট।

কয়েক বছর পূর্বে মৃত্যু সম্বন্ধে কবি লিখেছিলেন :

"Out of a misty dream
Our path emerges for a while, then closes
Withen a dream."

স্বপ্ন দিয়ে তাঁর জীবন শুরু হয়েছিল সত্য, কিন্তু মৃত্যুর সময় কোনো স্বপ্নই অবশিষ্ট ছিল না। মিসি সব ভেঙে দিয়েছে। আর্নেস্ট স্বপ্ন দেখেছেন মিসির কোলে মাথা রেখে শেষ নিশ্বাস ত্যাগ করবেন। কীট্‌স্ যেমন অসহ্য আনন্দানুভূতিকে চিরন্তন করবার জন্য ফ্যানি ব্রনের বুকের ওপর মাথা রেখে মরতে চেয়েছিলেন, আর্নেস্টের ছিল সেই কামনা :

"Reap death from thy live lips in
one long kiss,
And look my last into thine
eyes and rest;
What sweets had life to me
sweeter than this
Swift dying on thy breast ?"

একটি সুদীর্ঘ চুম্বনে তোমার ঐ সতেজ সুপুষ্ট ওষ্ঠ থেকে মৃত্যুকে বরণ করে নেব। তোমাকে চুম্বন করতে পারার মধ্যে এমন অপরিসীম সুখ যে, এই দেহ সেই সুখের আস্বাদকে ধরে রাখতে পারবে না। তোমার মুখের দিকে চেয়ে তোমার বুকের উপরে মাথা রেখে মরবার মতো আনন্দ আর কী আছে ?

আর একটি ভিন্ন সুরের কবিতায়ও আর্নেস্ট মৃত্যুর সময় প্রেয়সীর মুখ দেখে মৃত্যুর

কামনা করেছেন :

"Before the ruining waters fall
and my life be carried under,
And Thine anger cleave me through
as a child cuts down a flower,
I will praise Thee, Lord in Hell,
While my limbs are racked asunder,
For the last sad sight of her face
and the little grace of an hour."

আমি অনেক পাপ করেছি, তাই ভগবানের কাছে প্রার্থনা করবার অধিকার নেই। হে নরকের দেবতা, আমার একটি অন্তিম প্রার্থনা রাখলে তোমাকে সাধুবাদ জানাব। মৃত্যুর প্রবাহ আমাকে ভাসিয়ে নিয়ে যাবার পূর্বে এবং বালক যেমন ফুল কুচি কুচি করে ছিঁড়ে ফেলে, তেমনি করে আমার অঙ্গপ্রত্যঙ্গ একে একে কেটে ফেলবার আগে আমার প্রেয়সীকে একবার দেখতে দিও, এই আমার প্রার্থনা। আমার শাস্তি দেখে তার মুখ বেদনায় পাণ্ডুর হবে। সেই বেদনার্ত মুখের দিকে চেয়ে চেয়ে মরবার শক্তি পাব। আমার জন্য তার বেদনার প্রকাশটাই হবে নিরুদ্দেশ যাত্রার সব চেয়ে বড় পাথেয়।

সংবাদ পেয়ে আর্নেস্টের আত্মীয়স্বজন এবং বন্ধুবান্ধব এসে উপস্থিত হল। সবারই এক আক্ষেপ : "হায়, যদি একবার জানতে পারতাম! তাহলে আর্নেস্টকে এমন ভাবে কখনই মরতে দিতাম না।" তাঁর এই পলায়নকে কেউ বুঝতে পারল না। দুঃখ সইতে পারেন, দয়া সইতে পারেন না, তাই তিনি পালিয়েছিলেন। মিসিকে জীবনপণ করে ভালোবেসেও হারালেন ; সুতরাং অন্যের স্নেহপ্রীতির উপরও তাঁর আস্থা শিথিল হয়েছে। মিসি যে শুধু নিজে দূরে চলে গেছে তাই নয়, স্নেহ-প্রীতি-সৌহার্দের সম্ভাবনাটুকুও সে তাঁর জীবন থেকে মুছে নিয়েছে।

ভালোবেসে হারাবার বেদনা আর্নেস্টের কতগুলি কবিতায় এমনভাবে মূর্ত হয়ে উঠেছে যা সচরাচর দেখা যায় না। সমালোচকের চোখে এগুলি অবক্ষয়ের কবিতা, হতাশার দীর্ঘশ্বাস। তাই সাহিত্যের দরবারে স্থান দিতে তাঁরা কুণ্ঠিত। কিন্তু এসব কবিতায় তো কৃত্রিমতা নেই, কবির জীবন দিয়ে লেখা কবিতা। জীবনে যারা বঞ্চিত, তারা আর্নেস্টের সঙ্গে নিবিড় আত্মীয়তা অনুভব করবে এই কবিতাগুলির মাধ্যমে। বেদনার মদে কলম ডুবিয়ে লেখা কবিতা ; মরমী পাঠকের মন বেদনায় গভীরভাবে আবিষ্ট হয়ে পড়ে।

কিন্তু যাকে উদ্দেশ্য করে লেখা তার পড়বার সময়, শক্তি ও প্রবৃত্তি কিছুই ছিল না। বিয়ের কয়েক বৎসর পরেই স্বামীর সঙ্গে বিচ্ছেদ হয়েছিল মিসির। তারপর লণ্ডনের অখ্যাত অঞ্চলে দুঃখেকষ্টে দিন কেটেছে। শোনা যায়, আর্নেস্টের মৃত্যুর দশ বছর পরে লণ্ডনের এক হাসপাতালে অবৈধ সন্তানের জন্ম দিতে গিয়ে মিসির মৃত্যু হয়েছিল।

কলেজের ছুটির সময় আর্নেস্ট 'দি আফ্রিকান ফার্ম' পড়তে পড়তে এক জায়গায় দেখলেন লেখিকা লিখেছেন : 'আন্তরিক প্রার্থনা কখনো ব্যর্থ হয় না।' আর্নেস্ট মার্জিনে মন্তব্য করেছিলেন : "মিথ্যা কথা! সাহারা মরুভূমিতে দাঁড়িয়ে যত আন্তরিক প্রার্থনাই করা

যাক্, এক গ্লাস জল পাওয়া যাবে কি ?" কে জানত, আর্নেস্ট সেই যুক্তি নিজেই পরবর্তী জীবনে ভুলে যাবেন ? ভুলে গিয়ে সাহারা-হৃদয়ে একবিন্দু প্রেমের প্রার্থনায় জীবনপাত করবেন ?